থেকে ধরা গলায় বললেন,---আমি না গেলে হয় না ?

কি বলছ বাবা ? মাধবী অত্যন্ত ব্যাকুল হয়ে উঠল,----খোকার ভাত, তুমি থাকবে না, তা কি হয় ?

খোকার ভাত ! না, আমার নিশ্চয় যাওয়া দরকার। বীরেন্দ্রনারায়ণ জোর ক'রে উঠে দাঁড়াতে গিয়েও যেন পারলেন না। আবার বসে পড়ে হঠাৎ শঙ্কাতুর কণ্ঠে বললেন,----কিন্তু আমার যে কেমন ভয় হচ্ছে মাধবী !

সেকি কথা বাবা ? কি বলছ তুমি ? মাধবী এবার অত্যন্ত শঙ্কিত হয়ে উঠল।

বীরেন্দ্রনারায়ণ আবার তার দিকে খানিক উদ্‌ভ্রান্তের মত চেয়ে থেকে ধীরে ধীরে বললেন, ----তুই---তুই বুঝতে পারবি না মাধবী। কিন্তু আমার মনে হচেছ যেন কোন অমঙ্গল--- যেন----

তিনি কথাটা আর শেষ করতে পারলেন না। মাধবী কিছু ভালো ক'রে বুঝতে না পারলেও এ অবস্থায় শক্ত হওয়াই উচিত বুঝে বললে,--- ছিঃ বাবা। এ সব কথা বলতে আছে। তুমি ত এমন নও।

বীরেন্দ্রনারায়ণ ধীরে ধীরে উঠে দাঁড়ালেন, তারপর জোর ক'রে যেন শক্তি সংগ্রহ ক'রে বললেন,---না, আমি এমন নই, আমি চিরকাল শক্ত, কঠিন। কিছুতেই আমি ভেঙ্গে পড়িনি। চ, চ, আমি যাচ্ছি।

বীরেন্দ্রনারায়ণ কম্পিত পদে নিজেই এগিয়ে গেলেন। ব্যাপার কিছুই বুঝতে না পেরে ভয়ে দুর্ভাবনায় মাধবীর চোখে তখন জল এসেছে। আঁচলে চোখের জল মুছে সে বাবাকে অনুসরণ করলে।

অনুষ্ঠানের জায়গায় ওদিকে তখন হৈ চৈ সুরু হয়ে গেছে। প্রাথমিক ক্রিয়াকর্ম্ম শেষ ক'রে পুরোহিত উমানাথ খোকাকে আনতে বললেন। কিন্তু যে ঝি তাকে নিয়ে গেছে তার দেখা নেই। এদিকে শুভলগ্ন নষ্ট হয়ে যায়।

বিজয় ব্যস্ত হয়ে উঠে বল্‌লে---কই এখনও খোকাকে নিয়ে এলো না। সে ঝি গেল কোথায় ?

চারিদিকে ছুটোছুটি পড়ে গেল। এদিক ওদিক খোঁজবার পর দেখা গেল ঝি খোকাকে নিয়ে নিশ্চিন্ত মনে বাড়ীর বাইরের বাগানে হাওয়া খাচেছ। সকলের ধমক খেয়ে সে খোকাকে কোলে নিয়ে সভামণ্ডপের দিকে ব্যস্তভাবে দৌড়ে গেল।

বীরেন্দ্রনারায়ণ তখন বাইরের সিঁড়ি দিয়ে মাধবীর সঙ্গে নামছেন। হঠাৎ থমকে দাঁড়িয়ে তিনি ভীতস্বরে বল্‌লেন,---না, আমি যাব না মাধবী। আমি যেতে পারছি না---

বীরেন্দ্রনারায়ণ বুঝি টলেই পড়ে যাচ্ছিলেন, মাধবী তাকে ধরে ফেলে বল্‌লে,---একি বাবা। কেন তুমি অমন কর্‌ছো ?

উদ্‌ভ্রান্তভাবে বীরেন্দ্রনারায়ণ বললেন,--- কেন ? কেন ? তারপর সভামণ্ডপ প্রবেশপথের দিকে চেয়ে তিনি হঠাৎ আতঙ্কে শিউরে উঠলেন। সেই সঙ্গেই সভামণ্ডপ থেকে একটা ভীত আর্ত্তনাদ উঠল অসংখ্য লোকের কণ্ঠে।

খোকাকে নিয়ে তাড়াতাড়ি দৌড়ে আসতে গিয়ে বাইরের দরজার চৌকাঠে হোঁচট খেয়ে ঝি খোকাকে শুদ্ধ সজোরে নীচের উঠনে আছাড় খেয়ে পড়েছে।

এক মুহূর্ত্তের একটা রুদ্ধশ্বাস স্তব্ধতা।

তারপরই আবার চারিদিকে শঙ্কিত ব্যাকুল চীৎকারে মুখর হয়ে উঠল।

জল, জল, ডাক্তার।

একজন গিয়ে খোকাকে মাটি থেকে তুলে নিলে। তার শরীর রক্তাক্ত। কোন সাড়া নেই।

বীরেন্দ্রনারায়ণ ছাইয়ের মত পাংশুমুখে সেদিকে চেয়ে এতক্ষণ স্তম্ভিত হয়ে দাঁড়িয়েছিলেন। হঠাৎ পাগলের মত ব'লে উঠলেন,--- আমি জানতাম, আমি জানতাম মাধবী।

কাঁপতে কাঁপতে তিনি সেইখানেই বসে পড়লেন। মাধবী কাঠ হয়ে দাঁড়িয়ে রইল।

ওধারে দেখা গেল, অনিমার কোলে কে খোকাকে এনে তুলে দিয়েছে। খোকার সাড়া তখনও ফিরে আসেনি। যন্ত্রচালিতের মত অনিমা তাকে কোলের ওপর ধরে নিয়ে বসে আছে। তার চোখে জল পর্য্যন্ত নেই। একবার মুখ তুলে স্বামীর দিকে তাকিয়ে সে শূন্যদৃষ্টিতে সামনে চেয়ে বসে রইল।

কয়েকজন খোকার মুখে জলের ছিটে দিচ্ছিল। কে একজন যেন খবর দিলে ডাক্তার-বাবু আসছেন।

নগরের ওপর সন্ধ্যার অন্ধকার হতাশার মত গাঢ় হয়ে এসেছে, দরিদ্র পল্লীতে ধোঁয়ার ও ধূলিতে বিষাক্ত সে অন্ধকার নেমে এসেছে, রুদ্ধ-শ্বাস বেদনার মত, এমন একদিন পরিতোষ নির্ম্মলাকে আবার খুঁজে পেলে।

বাড়ীর বাইরে দাওয়ায় সিঁড়ির ধারে নির্ম্মলা শূন্যদৃষ্টিতে সামনে তাকিয়ে বসে আছে। অন্ধকারে তার মুখ ভালো ক'রে দেখা যায় না। পরিতোষ ধীরে ধীরে কাছে এসে দাঁড়াল।

নির্ম্মলা পদশব্দে মুখ তুলে তার দিকে খানিকক্ষণ অদ্ভুতভাবে তাকিয়ে রইল। মনে হ'ল পরিতোষকে সে যেন চিনতে পারছে না। অনেকক্ষণ বাদে ক্লান্ত বিষণ্ণ কণ্ঠে সে বল্‌লে, ---এসেছ পরিতোষদা! এতদিন বাদে এলে?

এ-কণ্ঠস্বর পরিতোষের কাছেও অপ্রত্যাশিত। হৃদয়ের কোন গভীর ক্ষত থেকে এ-স্বর যেন রক্তাক্ত হয়ে বেরিয়ে আসছে। পরিতোষ কাতরভাবে বল্‌লে,---আমি যে তোমার খুঁজে পাইনি নির্ম্মলা। তোমায় খোঁজবার জন্য এতদিন কি না করেছি। এতদিন---

এখন খুঁজে পেয়েছ ত? কিন্তু পেয়ে কি লাভ হ'ল।----নির্ম্মলার দৃষ্টি উদ্‌ভ্রান্ত, কথা কেমন যেন অসংলগ্ন। ---কি দেখতে তুমি এলে, কাকে দেখতে? খোকাকে? খোকাকে দেখতে?

হঠাৎ নির্ম্মলার কণ্ঠস্বর যেন রুদ্ধ হয়ে গেল। পরিতোষ অত্যন্ত ব্যাকুল হয়ে উঠে বল্‌লে,--হঁ্যা, খোকা! খোকা কোথায়? কেমন আছে?

নির্ম্মলার দৃষ্টি আবার কেমন যেন বদলে গেল। যেন অত্যন্ত সহজভাবে সে ধীরে ধীরে বল্‌লে,---খোকা খুব ভাল আছে। খুব ভালো। আর তার কোন অসুখ নেই, কোনদিন আর তার অসুখ হবে না।

পরিতোষ ঠিক কিছু বুঝতে না পেরে অত্যন্ত অস্বস্তি বোধ ক'রে বল্‌লে,--চল নির্ম্মলা, ভেতরে চল।

না, না, ভেতরে যাব না, ভেতরে যেতে পারব না!---নির্ম্মলা আবার যেন কোন দুর্ব্বোধ ভয়ে শিউরে উঠল, তারপর অশ্রুরুদ্ধ কণ্ঠে বল্‌লে,---ওরা খোকাকে এইখান দিয়ে নিয়ে গেছে, অনেক দূরে নিয়ে গেছে!

পরিতোষের বুঝতে আর কিছু বাকী রইল না। বেদনায় স্তব্ধ হয়ে অনেকক্ষণ নীরবে দাঁড়িয়ে থাকবার পর ব্যথিত কণ্ঠে সে বল্‌লে,---কেন তুমি এমন ক'রে চলে এলে নির্ম্মলা, কেন তুমি এমন ক'রে নিজের সর্ব্বনাশ করলে!

নির্ম্মলা নীরবে তার দিকে শুধু মুখ তুলে তাকালে, কিছু বল্‌লে না।

পরিতোষ আবার গভীর অনুশোচনার সঙ্গে বললে,---আমি অন্যায় করেছিলাম, মুহূর্ত্তের ভুলে তোমায় অপমান করেছিলাম। তুমি ত আমায় যা খুশী বলতে পারতে, আমাকে যে কোন শাস্তি দিতে পারতে। আমার মুহূর্ত্তের ভুল আমার চিরদিনের লজ্জা হয়ে থাকত। তার বদলে নিজেকে কেন তুমি এমন ক'রে শাস্তি দিলে!

পরিতোষের দিক থেকে মুখ ফিরিয়ে নিয়ে নির্ম্মলা বিষণ্ণ কণ্ঠে শুধু বললে,----এ-সব কথা থাক পরিতোষদা।

যা হয়ে গেছে তার কোন প্রতিকার নেই জানি, কিন্তু তবু এ আফশোষ যে মরে গেলেও যাবে না যে আমি তোমার সব দুঃখের মূল।----পরিতোষের কণ্ঠে কথাগুলো চাপা আর্ত্তনাদের মত শোনাল।

তা ত সত্যি নয়!----নির্ম্মলা যেন আবার সহজ স্বাভাবিক হয়ে গেল।

পরিতোষ কিন্তু প্রবোধ মানল না। ব্যাকুলভাবে বললে---তুমি না বল, তবু আমি জানি, আমার অপরাধের সীমা নেই। আমায় শুধু তার একটু প্রায়শ্চিত্ত করতে দাও নির্ম্মলা। তুমি আমার সঙ্গে চল।

নির্ম্মলা হঠাৎ উঠে দাঁড়াল, অদ্ভুত স্বরে বললে,---যাব তোমার সঙ্গে!

আমি তোমায় কোন অসম্মান করব না নির্ম্মলা। আমার সমস্ত দুর্ব্বলতা অনুশোচনায় পুড়ে ছাই হয়ে গেছে।

পরিতোষের কণ্ঠে অসীম কাতরতা। গভীর আগ্রহের সঙ্গে সে আবার বললে,---তোমার জীবনে আর কোন সান্ত্বনাই নেই জানি, তবু একটু শান্তি তোমায় দেবার অধিকার আমায় দাও, আমার নিজের অভাগী বোন মনে ক'রে তোমায় আমি সেবা করব সারা জীবন!

পরিতোষ চুপ করলে। নির্ম্মলা খানিক তার দিকে অদ্ভুতভাবে চেয়ে থেকে বললে,---আমায় তুমি শান্তি দিতে চাও?

নির্ম্মলার চোখের দৃষ্টি এবার পরিতোষকে শঙ্কিত ক'রে তুলল। স্নিগ্ধকণ্ঠে সে বোঝাবার চেষ্টা করলে,---আর ত কিছু দেবার ক্ষমতা আজ আর কারো নেই।

হঠাৎ নির্ম্মলার চোখ যেন জ্বলে উঠল। তীব্রকণ্ঠে সে বললে,---কিন্তু শান্তি আমি চাই না, বুঝেছ, শান্তি নয়। আমি শুধু প্রতিশোধ চাই।

প্রতিশোধ?

হ্যাঁ, যারা আমার সমস্ত জীবন ছারখার ক'রে দিয়েছে, বিনা দোষে যারা আমায় শাস্তি দিয়েছে, তাদের জীবনও আমি অভিশাপে বিষিয়ে দেব---নির্ম্মলা যেন হঠাৎ ক্ষিপ্ত হয়ে গেছে।

কি বলছ নির্ম্মলা?---সবিস্ময়ে জিজ্ঞাসা করলে পরিতোষ।

তিক্ত জ্বালাময় কণ্ঠে নির্ম্মলা জবাব দিলে,----ভাবছ আমি সামান্য পথের ভিখারী, আমি তাদের কি করতে পারি? সব পারি এখন। একদিন আমার ভয় ছিল, মানের ভয়, লোকলজ্জার ভয়, আজ আমার কিছু নেই। আমি গ্রামে ফিরে যাব।

গ্রামে যাবে!---পরিতোষের কণ্ঠস্বরে শঙ্কিত বিস্ময়।

হ্যাঁ, সেখানে সুখে স্বচ্ছন্দে, নিশ্চিন্ত আরামে যারা দিন কাটাচেছ তাদের সামনে আমার নিজের কলঙ্ক নিজে গিয়ে প্রকাশ করব।

নির্ম্মলা যেন আর এক মানুষ হয়ে গেছে। তার দৃষ্টিতে, তার কণ্ঠস্বরে কি এক উন্মত্ত উত্তেজনা। সত্যিই সে যেন মূর্ত্তিমতী প্রতিহিংসা। তীক্ষ্ণকণ্ঠে সে তখন ব'লে চলেছে,---জীবন তাদের তারপর বিষিয়ে উঠবে না! স্ত্রী চমকে উঠবে না স্বামীর মুখের দিকে চাইতে! ঘৃণায় ভয়ে তাদের বুক শিউরে উঠবে না, সন্দেহে অবিশ্বাসে তাদের জীবন অভিশপ্ত হয়ে উঠবে না দিনের পর দিন! আমি তাই যাচ্ছি ---এখুনি যাচ্ছি।

উন্মাদিনীর মত নির্ম্মলা হঠাৎ ছুটে সেখান থেকে রাস্তায় বেরিয়ে গেল।

পরিতোষ কেমন যেন বিমূঢ় হয়ে গিয়েছিল। নির্ম্মলার এই অপ্রত্যাশিত আত্মপ্রকাশে কিছুক্ষণ স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকার পর হঠাৎ সচেতন হয়ে উঠে সে ব্যাকুলভাবে নির্ম্মলার জন্য চারিদিকে তাকাল।

কোথায় নির্ম্মলা!

রাস্তায় বেরিয়ে সে কোনদিকে তাকে দেখতে না পেয়ে আবার ব্যাকুলভাবে ডাকলে,----নির্ম্মলা! নির্ম্মলা!

নির্ম্মলার কোথাও তবু দেখা নেই। এরই মধ্যে সে গেল কোথায়! পরিতোষ সত্যি শঙ্কিত হয়ে উঠল। প্রায়ান্ধকার গলিতে গলিতে অর্দ্ধরাত্রি পর্য্যন্ত সন্ধান ক'রেও নির্ম্মলাকে কিন্তু পাওয়া গেল না। নির্ম্মলা তার বাড়ীতেও ফেরেনি। কিন্তু এবার নির্ম্মলাকে খুঁজে যে.না

পেলেই নয়। গভীর নিস্তব্ধ রাত্রে নির্জন নগরের পথে পরিতোষের ব্যাকুল আহ্বান তাই ধ্বনিত হ'তে লাগল---নির্ম্মলা !

শহরে নির্ম্মলার কোন খোঁজ না পেয়ে পরিতোষকে শেষ পর্য্যন্ত গ্রামেই যেতে হ'ল নির্ম্মলার সন্ধানে। নির্ম্মলার মনের যা বর্ত্তমান অবস্থা, তাতে সত্যিই নিজের সঙ্কল্প কাজে পরিণত করতে তার পক্ষে গ্রামে ফিরে আসা কিছুমাত্র আশ্চর্য্য নয়। কিন্তু পরিতোষকে সে সর্ব্বনাশ নিবারণ করতেই হবে। নির্ম্মলাকে যেমন ক'রে হোক ফিরিয়ে নিয়ে যাওয়া তার চাই-ই। গ্রামে এসে পরিতোষ প্রথমে উমানাথের বাড়ীতেই গেল।

উমানাথ তখন বাড়ী থেকে বার হচ্ছিলেন, হঠাৎ পরিতোষকে সঙ্কুচিতভাবে ঢুকতে দেখে সবিস্ময়ে প্রশ্ন করলে,---তুমি !

পরিতোষ বিষণ্ন মুখে বললে,---হ্যাঁ, আবার এলাম। না এসে উপায় ছিল না ব'লেই এলাম। নির্ম্মলা, নির্ম্মলা কি গ্রামে এসেছে?

নির্ম্মলার মা অদূরে দাঁড়িয়েছিলেন, নির্ম্মলা নাম শুনে ব্যাকুলভাবে কাছে এসে বললেন, ----নির্ম্মলা ! তুমি কি বলছ পরিতোষ !

পরিতোষ ব্যথিত স্বরে বললে,---জানি তোমরা সবাই ভুল বুঝবে।

এখন সমস্ত কৈফিয়ৎ দেবার সময় আমার নেই। নির্ম্মলার খোঁজ আমার সবার আগে দরকার---বল সে এসেছে এখানে ?

উমানাথ এবার জবাব দিলেন,---সে এখানে আসবে কেন? আসবেই বা কোন্ সাহসে?---তাঁর কণ্ঠস্বর শান্ত, কিন্তু তার তলায় কত গভীর যে বেদনা আছে তা বেশীক্ষণ চাপা রইল না। একটু চুপ ক'রে থেকে ধরা গলায় তিনি আবার বললেন,---আর তুমিও না এলে পারতে পরিতোষ। আমি কাউকে দোষ দিই না, কিন্তু নির্ম্মলা ব'লে আমাদের যে কোন মেয়ে ছিল এটুকু আমরা ভুলে থাকতে চেয়েছিলুম, সেটুকু দয়াও তোমরা করলে না !

নির্ম্মলার মা আঁচলে চোখ মুছে ধীরে ধীরে সেখান থেকে সরে গেলেন। পরিতোষ খানিক চুপ ক'রে থেকে ব্যথিত স্বরে বল্লে,---আপনারাও শেষে এই বুঝলেন ! যাক্ এখন আর আমি কিছুই বলতে পারব না। যদি সময় হয় সবই বুঝতে পারবেন একদিন।

উমানাথ অতি দুঃখের হাসি হেসে বললেন,---আমি সমস্ত বোঝাবুঝির বাইরে চলে গেছি পরিতোষ, কিন্তু আর দাঁড়াতে পারছি না। বিজয়ের ছেলের কঠিন অসুখ, এই শান্তিজল নিয়ে এখুনি আমায় যেতে হবে।

অত্যন্ত বিস্মিত হয়ে পরিতোষ এবার বল্লে,---বিজয়ের ছেলের অসুখ, আর আপনিই তার জন্য শান্তিজল নিয়ে যাচ্ছেন !

উমানাথ বিষণ্ণভাবে আবার হাসলেন, বল্লেন, ---হ্যাঁ, আমি যাচ্ছি। জমিদার আমার ওপর এইটুকু অনুগ্রহ এখনও রেখেছেন, এখনো আমি তাঁদেরই পুরোহিত।

সবিস্ময়ে তাঁর দিকে খানিক তাকিয়ে থেকে পরিতোষ বল্লে,---আশ্চর্য্য ! জমিদার মশাইকে আমি বুঝতে পারলুম না, আপনাকেও নয়।

কোন মানুষকেই তেমন ক'রে বোঝা যায় না পরিতোষ। মানুষ সোজা অঙ্কের হিসাব নয়। শান্ত ক'রে কথাগুলি ব'লে উমানাথ একটু চুপ ক'রে থেকে আবার বললেন,---তুমি ইচ্ছে করলে আমার এখানেই থাকতে পার এখন !

না, আমি এখানে থাকতে আসিনি, থাকবার উপায় নেই। আমার এই গাঁয়ের আশে-পাশেই থাকতে হবে, যেমন ক'রে হোক নির্ম্মলাকে আমার এখান থেকে নিয়ে যেতেই হবে।---ব'লে পরিতোষ বেরিয়ে গেল।

উমানাথ তখনও স্তব্ধ হয়ে দাঁড়িয়েছিলেন। নির্ম্মলার মা অনেক কষ্টে এতক্ষণ বুঝি নিজেকে সম্বরণ করেছিলেন। এবার কাছে এসে ব্যাকুলভাবে জিজ্ঞাসা করলেন,---কি বল্লে পরিতোষ? নির্ম্মলা এখানে আসবে? নির্ম্মলা এখনও বেঁচে আছে ?

উমানাথের চোখও বুঝি সজল হয়ে এসেছিল, কিন্তু প্রাণপণে নিজেকে সম্বরণ ক'রে কঠোর স্বরে তিনি বললেন,---ছিঃ ছিঃ, এখনও তার জন্যে ভাবনা! এখনও জান না যে নির্ম্মলা ব'লে কেউ কখনও ছিল না আমাদের!

নির্ম্মলার মা অশ্রুপ্লাবিত মুখে মাথা নীচু ক'রে দাঁড়িয়ে রইলেন। উমানাথ ধীরে ধীরে বেরিয়ে গেলেন।

নির্ম্মলা মুহূর্ত্তের অপ্রকৃতিস্থতায় মিথ্যা কোন সঙ্কল্প করে নি। সত্যিই একদিন ছিন্ন মলিন বেশে উন্মাদিনীর মত গ্রামের পথে তাকে দেখা গেল। কত দীর্ঘ পথ পর্য্যটন ক'রে কি ভাবে সে সেখানে এসে পৌঁছেছে কে জানে! অনাহারে পথের ক্লান্তিতে শরীর তার শীর্ণ, কিন্তু চোখে তার যেন কি এক অস্বাভাবিক দীপ্তি। চোখের এই বহ্নির ইন্ধন জোগাতেই যেন তার দেহ ক্ষয় হয়ে গেছে।

গ্রামের পথ অতিক্রম ক'রে দেখা গেল জমিদার বাড়ীর দেউড়িতে সে এসে দাঁড়িয়েছে। দারোয়ানেরা তাকে বুঝি ঢুকতে দিতে চায় না।

নির্ম্মলা হিংস্রভাবে চীৎকার ক'রে উঠল,---ঢুকতে দেবে না, আমায় ঢুকতে দেবে না?

তারপর উন্মাদের মত হেসে উঠে তীক্ষ্ণস্বরে বল্‌লে,---তাত দেবেই না! আমি যে এই রাজপুরী ধ্বসিয়ে দিতে এসেছি, আমি যে তোমাদের সর্ব্বনাশ করতে এসেছি---আমি যে এ বাড়ীর অভিশাপ!

চুপ, চুপ মাগী, চেঁচাসনি, চেঁচালে ঘাড় ধাক্কা দিয়ে বার ক'রে দেব।---দারোয়ানেরা ধমক দিয়ে উঠল।

একজন তাকে শাসিয়ে জানালে,---জানিস বাবুর ছেলের অসুখ।

ছেলের অসুখ। নির্ম্মলার কণ্ঠে যেন অমানুষিক উল্লাস। ছেলের অসুখ ত সবে সুরু। এখনও ত কিছুই হয়নি, এখনও অভিশাপ লাগেনি এ বাড়ীর গায়ে। প্রত্যেক ইটখানা যেদিন এর ধ্বসে পড়ে যাবে, ভিৎ যেদিন নড়ে উঠবে---

দারোয়ানেরা রুখে উঠল মারমুখি হয়ে,---খবরদার মাগী, ফের যদি চেঁচাস---

হঠাৎ ভেতরের উঠানের কাছে কার সুমিষ্ট কণ্ঠস্বর শোনা গেল,---কে ওখানে?

দারোয়ানেরা অনিমাকে দেখে ফিরে দাঁড়িয়ে সেলাম ক'রে বল্‌লে,---একটা পাজী ভিখিরী মাগী মা, তাড়ালেও যেতে চায় না।

অনিমা একটু এগিয়ে এসে স্নিগ্ধস্বরে আদেশ দিলে,---না, না, ওকে তাড়িও না। তারপর নির্ম্মলাকে উদ্দেশ ক'রে বল্‌লে,---তুমি এস, ভেতরে এস, কিছু মনে ক'রো না ওদের কথায়। ওরা জানে না, তুমি রাগ ক'রে ফিরে গেলে আমার ছেলের অকল্যাণ হবে।

নির্ম্মলা এতক্ষণ ধরে অনিমাকেই একদৃষ্টে লক্ষ্য করেছে। এবার ধীরে ধীরে তার কাছে এগিয়ে গিয়ে অদ্ভুতভাবে তার দিকে খানিক চেয়ে থেকে বল্‌লে,---তুমি বুঝি এ বাড়ীর বৌ? তুমি আমায় ডাকছ? আমায় ভেতরে যেতে বলছ?

নির্ম্মলার তীক্ষ্ণ অস্বাভাবিক দৃষ্টিতে কেমন একটু অস্বস্তি বোধ করলেও অনিমা স্নিগ্ধ হেসে শান্তস্বরে বল্‌লে,---হ্যাঁ, তুমি ভেতরে এসে বোস, তোমার যা চাই তাই দেব, তুমি রাগ ক'রো না।

নির্ম্মলা আর কোন প্রশ্ন করলে না। শুধু তীক্ষ্ণ বিদ্রূপের দৃষ্টিতে চারিদিক লক্ষ্য করতে করতে ধীরে ধীরে অনিমার সঙ্গে ভেতরে চলে গেল।

ভেতরের একটি বারান্দার কাছে তাঁকে দাঁড় করিয়ে অনিমা স্নিগ্ধস্বরে বল্‌লে,--বোস, আমি এখুনি আসছি।

অনিমা চলে যাবার পর খানিকক্ষণ মনে হ'ল যেন নির্ম্মলা কেমন বিহ্বল হয়ে গেছে। ওপরে কোথা থেকে শিশুর কান্না মাঝে মাঝে ভেসে আসছে। হঠাৎ নির্ম্মলা সচকিত হয়ে উঠল, তারপর নীচে থেকে সামনের সিঁড়ি দিয়ে ধীরে ধীরে ওপরে উঠে গিয়ে সামনের ঘরের জানালায় গিয়ে দাঁড়াল।

জানালা থেকে ভেতরের সব কিছু দেখা যায়। বিছানার ওপর রুগ্ন শীর্ণ শিশু শায়িত। একজন ডাক্তার তাকে পরীক্ষা করছে। উদ্বিগ্ন কাতর মুখে

বিজয়, জমিদার, উমানাথ সবাই সে দিকে চেয়ে দাঁড়িয়ে আছেন।

শিশুটি আবার যন্ত্রণায় কোৎরে কেঁদে উঠল। নির্ম্মলার মনে হ'ল তার চোখের সামনে সব যেন ঝাপসা হয়ে আসছে অশ্রুতে।

এই ঘর যেন তার চোখের ওপর আর এক জীর্ণ কুটীরে পরিবর্ত্তিত হয়ে যাচ্ছে, নোংরা মলিন শয্যায় যেন তারই শিশু শেষ নিশ্বাস টানছে। নিজের অজ্ঞাতেই বুঝি নির্ম্মলা অস্ফুট আর্ত্তনাদ ক'রে উঠল। সে শব্দে সেদিকে ফিরে চেয়ে বিজয়ই প্রথম সবিস্ময়ে জিজ্ঞাসা করলে,---কে ?---কে ওখানে ?

আর সকলেও এবার সচকিত হয়ে জানালার দিকে ফিরে তাকাল। বিজয় তখন ঘর থেকে বেরিয়ে এসেছে। ক্ষণিক বিভ্রম কেটে গিয়ে আবার নির্ম্মলার মুখ হিংস্র কঠিন হয়ে উঠল। উদ্ধতভাবে এগিয়ে গিয়ে তীক্ষ্ণকণ্ঠে সে বল্লে,---কে আমি চিনতে পারছ না। ভাল ক'রে দেখ, চিনতে পার কি না ? কোনদিন কোনখানে আমায় দেখেছিলে কি না ?

বিজয় যেন হঠাৎ কোন প্রেতমূর্ত্তি দেখেছে। সমস্ত মুখ তার ফ্যাকাসে। অস্ফুট কম্পিত স্বরে সে শুধু বললে,---তুমি। নির্ম্মলা !

নামটা এখনো ভোলনি দেখছি। নির্ম্মলার কণ্ঠ আবার হিংস্র হয়ে উঠল,--আমিও ভুলিনি, কোন কিছুই ভুলিনি। তাই ত এসেছি এতদূর থেকে তোমাদের দেখতে, তোমাদের সর্ব্বনাশ দেখতে। ওই বুঝি তোমার ছেলে বিছানায় শুয়ে মরছে, যেমন ক'রে আমার ছেলে মরেছে, দিনের পর দিন, বিনা ওষুধে, না খেতে পেয়ে! তোমাদের অনেক টাকা আছে, অনেক ক্ষমতা,---তবু ও ছেলে বাঁচবে না---আমার অভিশাপ---আমার মরা ছেলের অভিশাপ---

নির্ম্মলার উন্মত্ত চীৎকার ছাপিয়ে আর একটি বজ্রগম্ভীর স্বর এবার শোনা গেল,---নির্ম্মলা !

নিরীহ ভালমানুষ উমানাথের চেহারা একেবারে যেন বদলে গেছে। বহ্নিদীপ্ত মূর্ত্তিতে তিনি সামনে এসে দাঁড়ালেন।

নির্ম্মলার হঠাৎ যেন চমক ভেঙ্গে গেল। প্রায় শশঙ্ক দৃষ্টিতে উমানাথের দিকে তাকিয়ে সে কম্পিত স্বরে ডাকলে,---"বাবা !"

কিন্তু উমানাথ গর্জন ক'রে উঠলেন,---না, আমি তোমার বাবা নই। তুমি আমার মেয়ে নও। আমার মেয়ে মরে গেছে---অনেক দিন মরে গেছে। আমার মেয়ে বেঁচে থাকলে, নিজে পুড়ে খাক্ হয়েও আর কারুর সংসারে হিংসার আগুন ধরাতে আসত না। তোমার ছেলে মরে গেছে বলছ ? তুমি মা নও, তাই সে তোমায় ছেড়ে গেছে। মা হ'লে এই রুগ্ন মরতে-বসা ছেলের ঘরে এসে তুমি অভিশাপ দিতে পারতে না।

একটু থেমে আবার বজ্রগম্ভীর স্বরে তিনি বল্লেন,---তুমি যাও ! এখনও যদি লজ্জা থাকে ত গিয়ে সত্যি ক'রে মর।

নির্ম্মলার যেন এক মুহূর্ত্তে আবার গভীর রূপান্তর ঘটে গেছে। কোন কথা আর তার মুখ দিয়ে বার হ'ল না। অসহায় কাতরভাবে একবার সকলের মুখের দিকে তাকিয়ে সঙ্কোচে গ্লানিতে মাথা নীচু ক'রে অশ্রুসজল চোখে সে ধীরে ধীরে বেরিয়ে গেল।

কিন্তু জমিদার বীরেন্দ্রনারায়ণ আর বুঝি সহ্য করতে পারলেন না। হঠাৎ তিনি যেন আর্ত্তনাদের মত ব'লে উঠলেন,---না, না, ওকে যেতে দিও না ! ও ফিরে গেলে এ সংসারে সত্যি অভিসম্পাত লাগবে !

অনিমা কিছুক্ষণ আগে থাকতেই এখানে এসে দাঁড়িয়েছে। ধীরে ধীরে তাকে এবার চলে যেতে দেখা গেল। বীরেন্দ্রনারায়ণ এগিয়ে যাচ্ছিলেন, বিজয় তাঁকে বাধা দিতে তিনি যেন পাগলের মত অস্থির হয়ে উঠলেন,---তোরা জানিস না, সমস্ত অপরাধ আমার ! মিথ্যে বংশের অভিমানে অন্ধ হয়ে আমি ওর সমস্ত জীবন ছারখার ক'রে দিয়েছি। সব জেনেও ওর মিথ্যে কলঙ্ক রটনায় সাহায্য ক'রে তোর মন ভেঙ্গে দিয়েছি, জোর ক'রে তোদের তফাৎ রেখে ওর সর্ব্বনাশ করেছি।

স্তম্ভিত বিস্ময়ে তাঁর দিকে তাকিয়ে বিজয় কঠিন স্বরে ব'লে উঠল,---বাবা !

জমিদার পরম অপরাধীর মত কুণ্ঠিত কাতর স্বরে বললেন,---আমার বিচার পরে করিস বিজয়, আগে ওকে ফিরিয়ে আন। নইলে আমি জানি, এ বংশে বাতি দিতে কেউ থাকবে না, ওর দীর্ঘ-নিশ্বাসে সব ছাই হয়ে যাবে।

বিজয়ের হাত ছাড়িয়ে বীরেন্দ্রনারায়ণ নিজেই এবার ছুটে গেলেন বাইরে।

অনিমা আগেই গিয়ে সেখানে নির্ম্মলার কাছে দাঁড়িয়েছে।

বীরেন্দ্রনারায়ণ কাছে গিয়ে কাতর স্বরে বললেন,---তুমি ফিরে এস মা, আমাদের ক্ষমা ক'রে তুমি ও ছেলেকে বাঁচিয়ে তোল।

চল দিদি, আমি তোমায় মিনতি করছি।---অনিমা এবার নির্ম্মলার হাত ধরলে।

বিহ্বলভাবে অনেকক্ষণ তাদের দিকে তাকিয়ে থেকে তারপর সঙ্কুচিত অস্ফুট কণ্ঠে নির্ম্মলা বলে, ---আমি! আমি যাব?

স্নিগ্ধস্বরে অনিমা বলে,---হ্যাঁ দিদি, তুমি এসে কোলে তুলে নিলে ও যদি বাঁচে।

নির্ম্মলা তবু বিমূঢ় বিহ্বলভাবে দাঁড়িয়ে রইল।

অনিমা সকরুণ দৃষ্টিতে তার দিকে তাকিয়ে আবার বললে,--আমি সব জানি দিদি, ঠাকুরঝির কাছে সব শুনেছি। শুধু কাউকে কিছু বলবার উপায় নেই ব'লে মুখ বুজে থেকেছি। তোমাদের কাঁদিয়ে এ সুখ আমি চাই না দিদি। চল।

নির্ম্মলাকে নিজেই সে এবার ধীরে ধীরে ফিরিয়ে নিয়ে গেল ঘরের দিকে। স্বপ্নচালিতের মত মনে হ'ল নির্ম্মলার নিজের কোন শক্তি আর যেন নেই।

তখন ডাক্তারবাবু ছাড়া আর সবাই ঘর থেকে বেরিয়ে এসেছেন। নির্ম্মলাকে নিয়ে অনিমা শিশুর শয্যার পাশে গিয়ে দাঁড়াতেই ডাক্তারবাবু তাদের দিকে চেয়ে কি বুঝে ঘর থেকে বেরিয়ে এলেন।

দরজার কাছে দাঁড়িয়ে অশ্রুসজল চোখে বীরেন্দ্রনারায়ণ ও উমানাথ এ-দৃশ্য দেখছিলেন।

ডাক্তারবাবু একটু হেসে বললেন,---আর আমার বিশেষ কোন দরকার হবে ব'লে মনে হয় না চৌধুরী মশাই।

বীরেন্দ্রনারায়ণের মুখ প্রসন্ন হাসিতে ভরে গেল, বললেন---না, ডাক্তার, আর ভয় নেই, আমি জানি। কি বল উমানাথ?

হঠাৎ আনন্দে সব কিছু ভুলে তিনি উমানাথের পিঠ চাপড়ে বললেন।

বিজয় ডাক্তারকে বাইরে এগিয়ে দিয়ে তখন ফিরছে, হঠাৎ পেছন দিকে পরিতোষ হাঁপাতে হাঁপাতে এসে বললে,---নির্ম্মলা! নির্ম্মলা এখানে এসেছে শুনলাম!

বিজয় একটু হেসে বললে,---হ্যাঁ, এসেছে।

পরিতোষ অত্যন্ত উৎকণ্ঠিতভাবে বললে,---আমি সারাক্ষণ পাহারায় ছিলাম বিজয়, সত্যি আমি ওকে আসতে দিতাম না কিছুতেই। তোমরা ওকে কিছু বোল না। আমি ওকে নিয়ে যাচ্ছি। ও তোমাদের কোন ক্ষতি করবে না।

বিজয় আবার অদ্ভুতভাবে হেসে বললে,---না, বোধ হয়।

কই, কোথায় সে?---ব্যাকুলভাবে জিজ্ঞাসা করলে পরিতোষ।

চল দেখাচ্ছি।---ব'লে বিজয় তাকে ঘরের জানালার বাইরে নিয়ে গিয়ে দাঁড়াল।

সবিস্ময়ে পরিতোষ ভেতরে চেয়ে দেখলে। দেখা গেল, নির্ম্মলা শিশুকে বুকে তুলে নিয়ে তার দিকে স্নিগ্ধদৃষ্টিতে চেয়ে আছে, আর নির্ম্মলার কাঁধেই মাথা রেখে অনিমাও চেয়ে আছে সেই দিকে। পরিতোষের উৎকণ্ঠিত মুখ ধীরে ধীরে প্রসন্ন হাসিতে ভরে গেল।

আর এক জানালায় তখন দুর্দ্ধর্ষ জমিদার বীরেন্দ্রনারায়ণ ও নিরীহ পুরোহিত উমানাথ এক সঙ্গে চোখ মুছছেন।

# মহানগর

আমার সঙ্গে চল মহানগরে,---যে মহানগর ছড়িয়ে আছে আকাশের তলায় পৃথিবীর ক্ষতের মত, আবার যে মহানগর উঠেছে মিনারে আর চূড়ায়, অভ্রভেদী প্রাসাদ-শিখরে তারাদের দিকে, প্রার্থনার মত মানবাত্মার।

আমার সঙ্গে এস মহানগরের পথে, যে পথ জটিল, দুর্ব্বল মানুষের জীবনধারার মত, যে পথ অন্ধকার, মানুষের মনের অরণ্যের মত, আর যে পথ প্রশস্ত, আলোকোজ্জ্বল, মানুষের বুদ্ধি, মানুষের অদম্য উৎসাহের মত।

এ মহানগরের সঙ্গীত রচনা করা উচিত, ভয়াবহ, বিস্ময়কর সঙ্গীত।

তার পটভূমিতে যন্ত্রের নির্ঘোষ, উর্দ্ধমুখ কলের শঙখনাদ, সমস্ত পথের সমস্ত চাকার ঘর্ঘর, শিকলের ঝনৎকার---ধাতুর সঙ্গে ধাতুর সঙঘর্ষের আর্ত্তনাদ। শব্দের এই পটভূমির ওপর দিয়ে চলেছে বিসর্পিল সুরের পথ ; প্রিয়ার মত যে নদী শুয়ে আছে মহানগরের কোলে, তার জলের ঢেউয়ের সুর, আর নগরের ছায়াবীথির ওপর দিয়ে যে হাওয়া বয় তার, নির্জন ঘরে প্রেমিকেরা অর্দ্ধস্ফুট যে কথা বলে তারো। সে সঙ্গীতের মাঝে থাকবে উত্তেজিত জনতার সম্মিলিত পদধ্বনি,---শব্দের বন্যার মত ; আর থাকবে ক্লান্ত পথিকের পথের ওপর দিয়ে পা টেনে নিয়ে যাওয়ার আওয়াজ, মধ্য রাত্রে যে পথিক চলেছে অনির্দ্দিষ্ট আশ্রয়ের খোঁজে।

কঠিন ধাতু ও ইটের ফ্রেমের লক্ষ জীবনের সূত্র নিয়ে মহানগর বুনছে যে বিশাল সূচিচিত্র, যেখানে খেই যাচেছ নিশ্চিহ্ন হয়ে হারিয়ে, উঠছে জড়িয়ে নতুন সূতোর সঙ্গে অকস্মাৎ,---সহসা যাচেছ ছিঁড়ে---সেই বিশাল দুর্ব্বোধ চিত্রের অনুবাদ থাকবে সে সঙ্গীতে।

এসঙ্গীত রচনা করার শক্তি আমার নেই। আমি শুধু মহানগরের একটুখানি গল্প বলতে পারি---মহানগরের মহাকাব্যের একটুখানি ভগ্নাংশ, তার কাহিনীসমুদ্রের দু' একটি ঢেউ। মহাসঙ্গীতের স্বাদ তাতে মিলবে না, তৃষ্ণা তাতে মেটাবার নয়,—জানি।

সঙ্কুচিত আড়ষ্টভাবে নদীর যে শাখাটি ঢুকেছে নগরের ভেতর, তারই অগভীর জলের মন্থর স্রোতে ভেসে আমরা গিয়ে উঠব নড়ালের পোলের তলায় ফুটন্ত কদম গাছের নিশান-দেওয়া সেই পুরান পোণা-ঘাটে। আমরা পেরিয়ে যাব পুরান সব ভাঙাঘাট, পেরিয়ে যাব ন্যাড়াশিবের মন্দির, পেরিয়ে যাব ইটখোলা আর চালের আড়ৎ, কেঠোকাটি আর পাঁজাকরা টালি ও ইট আর সুরকি বালির গোলা। আমরা চলেছি পোণার নৌকায়। আমাদের নৌকার খোলে টই-টম্বুর জল আর তাতে কিলবিল করছে মাছের ছানা। সেই পোণার চারা বিক্রী হবে কুণকে হিসাবে পোণাঘাটে।

আষাঢ় মাসের ভোর বেলা। বৃষ্টি নেই, কিন্তু আকাশ মেঘে ঢাকা। সূর্য্য হয়ত উঠেছে পূবের বাঁকা নগর-শিখর-রেখার পেছনে, আমরা পেয়েছি মাত্র মেঘ থেকে চোয়ান স্তিমিত একটু আলো। সে আলোয় এদিকের দরিদ্র সহরতলীকে

আরো যেন জীর্ণ দেখাচ্ছে। ভাঙাঘাটে এখনও স্নানে বড় কেউ আসে নি, গোলাগুলি ফাঁকা, ধানের আড়তের ধারে শূন্য সব শালতি বাঁধা। সব খাঁ খাঁ করছে।

জোয়ারের টানে ভেসে চলেছে নৌকা। মাঝিরা বড় নদীতে বরাবর এসেছিল দাঁড় টেনে। এখন তারা ছইএর ভেতর একটু ঘুমিয়ে নিচ্ছে। শুধু হালে বসে আছে মুকুন্দ, আর তার কাছে কখন থেকে চুপটি ক'রে গিয়ে বসেছে যে রতন তা কেউ জানে না,---সেই বুঝি রাত না পোহাতেই। নৌকা তখন মাঝ নদীতে।

বাদলা রাতে আকাশে ছিল না তারা। রতনের মনে হয়েছে সব তারা যেন নেমেছে জলের ওপর। নদী তখন মহানগরের নাগাল পেয়েছে; দু'ধারে জাহাজ আর ষ্টীমার, গাধাবোট আর বড় বড় কারখানার সব জেটি। অন্ধকারে তাদের রূপ দেখা যায় না, দেখা যায় শুধু গায়ে আলোর ফোঁটা, অগুন্তি ফোঁটা, কালো জলের এপার থেকে ওপারে। মেঘলা আকাশ ছেড়ে তারাগুলিই ত' নেমেছে নদীর ওপর।

রতন ভয়ে ভয়ে এসে বসেছে নিঃসাড়ে হালের কাছে। কে জানে বাবা বকবে কি না? হয়ত ধমকে আবার দেবে পাঠিয়ে ছইএর ভেতর! কিন্তু সে কি থাকতে পারে এমন সময় ছইএর ভেতর,---নৌকা যখন পেয়েছে মহানগরের নাগাল, আকাশের তারা যখন জলের ওপর নেমেছে! তার যে কত দিনের সাধ, কত দিনের স্বপ্ন! রতন দুচোখ দিয়ে পান করেছে আলো-ছিটান এই নগরের অন্ধকার আর নিঃশ্বাস পর্য্যন্ত ফেলেছে সাবধানে, পাছে বাবা টের পায়, পাছে দেয় তাকে ধমকে ভেতরে পাঠিয়ে। কিছুই ত বিশ্বাস নেই। বাবা ত তাকে আনতেই চায়নি বাড়ী থেকে। ছেলেমানুষ আবার সহরে যায় নাকি! আর নৌকায় এতখানি পথ যাওয়া কি সোজা কথা! কি করবে সে সেখানে গিয়ে? কত কাকুতি মিনতি ক'রে, কেঁদে কেটে না রতন শেষ পর্য্যন্ত বাবাকে নিমরাজী করিয়েছে। তবু নৌকায় তুলে বাবা তাকে শাসিয়ে দিয়েছে,---খবরদার, পথে দুষ্টুমি করলে আর রক্ষা থাকবে না। না, দুষ্টুমি সে করবে না, কাউকে বিরক্তও না। তাকে যা বলা হবে তাই করতে সে রাজী। সে শুধু একবার সহর দেখতে চায়---রূপকথার গল্পের চেয়ে অদ্ভুত সেই সহর। কিন্তু শুধু তারই জন্যে কি সহরে আসবার এই ব্যাকুলতা রতনের? আচ্ছা সে কথা এখন থাক।

কিন্তু রতনকে কেউ লক্ষ্য করে না, কিম্বা লক্ষ্য ক'রেও কেয়ার করে না। রতন বসে আছে নিঃসাড়ে, শুধু সমস্ত দেহের রেখায় ফুটে উঠেছে তার ব্যগ্রতার প্রখরতা।

ধীরে ধীরে অন্ধকার এল ফিকে হয়ে। এবার নদী রেখায় স্পষ্ট হয়ে উঠেছে। প্রথম ছিল চারিধারে আবছা কুয়াশা। প্রকৃতির পটের ওপর যেন রঙের এলোমেলো ছোপ, কোথাও একটু ঘন, কোথাও হাল্কা, সে রঙের ছোপ তখনও নির্দ্দিষ্ট রূপ দেয়নি। নীহারিকার মত আকারহীন সেই অস্পষ্ট ধোঁয়াটে তরলতা থেকে রতনের চোখের ওপরেই কে যেন এই মাত্র নতুন পৃথিবী সৃষ্টি ক'রে তুলছে। আকাশের গায়ে কালো খানিকটা তুলির পোঁচ দেখতে দেখতে হয়ে উঠল প্রকাণ্ড একটা জাহাজ, তার জটিল মাস্তলগুলি উঠেছে ছোটখাটো অরণ্যের মত মেঘলা আকাশে, তার নোঙরের শেকল নেমেছে অতিকায় অজগরের মত জলের ভেতর। রতনদের নৌকা যে দানবের ভ্রূকুটির তলা দিয়ে ভয়ে ভয়ে পার হয়ে যায় ছোট শোলার খেলনার মত। জলের আরেক ধারে বিছান ছিল খানিকটা তরল গাঢ় রঙের কুয়াশা। সে কুয়াশা জমাট বেঁধে বয়ে গেল অনেকগুলো গাধাবোটের জটলা---একটি জেটির চারিধারে তারা ভীড় ক'রে আছে। দূর থেকে মনে হয় ওরা যেন কোন বিশাল জলচরের শাবক---মায়ের কোল ঘেঁষে তাল পাকিয়ে আছে ঘুমিয়ে। নদীর ওপরকার পর্দ্দা আরো গেল সরে। কলকারখানার বিশাল সব দেহ উঠল জেগে নদীর দু'পারে। জলের ওপর তাদের লৌহ-বাহু তারা বাড়িয়ে দিয়েছে। বাঁধান পাড় থেকে বড় বড় ক্রেণ উঠেছে গলা বাড়িয়ে; দুই তীরে সদাগরী জাহাজের আশে পাশে জেলে ডিঙ্গি আর খেয়া নৌকা, ষ্টীমার আর

লক্ষ ভীড় ক'রে আছে। এই মহানগর। ভয়ে বিস্ময়ে ব্যাকুলতায় অভিভূত হয়ে রতন প্রথম তার রূপ দেখলে।

তারপর তাদের নৌকা বাঁক নিয়ে ঢুকেছে এই শাখার ভেতর, চলেছে পুরান সহরতলীর ভেতর দিয়ে। বড় নদীতে মহানগরের রূপ দেখে রতন সত্যি ভয় পেয়েছিল, হতাশ হয়েছিল আরো বেশী। কিন্তু এই পুরান জীর্ণ সহরতলী দেখে তার যেন একটু আশা হয়। কেন আশা হয়? আচ্ছা সে কথা এখন থাক।

নদীর আরেকটা বাঁক ঘুরেই দেখা যায় নড়ালের পোল; আগে থাকতে পোণার সব নৌকা এসে জুটেছে পোণাঘাটে। মুকুন্দ হাঁক দিয়ে এবার সবাইকে তোলে। লক্ষ্মণ উঠে তার কুণকে ঠিক করে। মাঝিরা গা মোড়া দিয়ে ওঠে। আর রতন বসে থাকে উত্তেজনায় উদ্‌গ্রীব হয়ে। তার চাপা দুটি পাতলা ছোট ঠোঁটের নীচে কি সঙ্কল্প আছে, জানে কি কেউ? বড় বড় দুটি চোখে তার কিসের ব্যগ্রতা? শুধু সহর দেখার কৌতূহল ত এ নয়! কিন্তু সে কথা এখনো থাক।

পোণাঘাটে এসে নৌকা লাগে। পোণাঘাটে আর জায়গা কই দাঁড়াবার! এরই মধ্যে মাটির হাঁড়ি দুধারে ঝুলিয়ে ভারীরা এসেছে দূর দূরান্তর থেকে পোণার চারা নিয়ে যেতে। তাদের ভীড়ের ভেতর পাড়ের কাদার ওপর কারা দোকান পেতে বসেছে পান বিড়ি আর তেলেভাজা খাবারের। সরকারী লোকেরা ঘুরে বেড়াচেছ পাওনা আদায় করতে। দালালেরা ঘুরছে হাঁক ডাক ক'রে।

পাড়ে আর জায়গা নেই, তবু মুকুন্দদাসের খাস নৌকার একটু নোঙর ফেলবার ঠাঁই মেলে। মুকুন্দ ত আর যে সে লোক নয়। বর্ষার কটা মাসে তার গোটা ছয়েক পোণার নৌকা আনাগোনা করে এই পথে।

মাঝিরা এর মধ্যেই নৌকার খোল থেকে জল ছেঁচে ফেলতে সুরু করছে একটু আধটু। লক্ষ্মণ কুণকে পরখ করছে---মাছ মেপে দেবার সময় খানিকটা জল রেখে হাত সাফাই করতে সে ওস্তাদ। মুকুন্দদাস নৌকো থেকে জলে নেমে ডাঙ্গায় ওঠে। পেছন দিকে হঠাৎ চোখ পড়ায় ধমক দিয়ে বলে,---"তুই নামলি যে বড়!"

রতন বাবার দিকে কাতরভাবে তাকায়। মুকুন্দ একটু নরম হয়ে বলে,---"আচ্ছা কোথাও যাসনি যেন, ওই কদম গাছের তলায় দাঁড়াগে যা।"

রতন তাই করে। কদম গাছ থেকে অসংখ্য ফোটা ফুল ঝরে পড়েছে মাটিতে। কাদায় মানুষের পায়ের চাপে রেণুগুলো থেঁৎলে নোংরা হয়ে গেছে। পোণা-চারার হাটে কদম ফুলের কদর নেই।

রতনের চারিধারে হট্টগোল।

"চাপড়াও না হে, নইলে বাড়ী গিয়ে মাছ-চচচড়ি খেতে হবে যে।"

"একটা নতুন হাঁড়িও জোটেনি! ভাতের তিজেলটাই এনেছ বুঝি টেনে। তারপর মাছ যখন ঘেমে উঠবে তখন হবে দালাল বেটার দোষ।"

ভারীরা কেউ এসেছে খালি হাঁড়ি নিয়ে, কারুর কেনা প্রায় সাঙ্গ হ'ল। বসে বসে তারা হাঁড়ির জল চাপড়ায়, মরা মাছ ছেঁকে ফেলে। নদীর ধারের কাদায় মরা মাছ আর কদম রেণু মিশে গেছে।

রতন কিন্তু কদমতলায় বেশীক্ষণ দাঁড়িয়ে থাকে না। এখানে থাকবার জন্যে কাকুতি-মিনতি ক'রে সে ত সহরে আসেনি। সারাপথ সে মনের কথা মনে চেপে এসেছে; মুখ ফুটে একবার বুঝি লক্ষ্মণকে গোপনে চুপি চুপি জিজ্ঞাসা করেছিল,---"হ্যাঁ কাকা, পোণাঘাটের কাছেই উল্টোডিঙি না?"

লক্ষ্মণ কাকা হেসে বলেছে---"দূর পাগলা, উল্টোডিঙি কি সেথা! সে হ'ল কতদূর!" তার পর অবাক হয়ে জিজ্ঞাসা করেছে---"কেনরে, উল্টো-ডিঙির খোঁজ কেন? উল্টোডিঙির নাম তুই শুনলি কোথা?"

কিন্তু রতন তারপর একেবারে চুপ। তার পেটের কথা বার করে কার সাধ্য।

কদমতলায় দাঁড়িয়ে উৎসুকভাবে রতন চারি-দিকে তাকায়। তার বাবা কাজে ব্যস্ত, রতন এক সময়ে বেরিয়ে পড়ে রাস্তায়। কাউকে

কিছু জিজ্ঞাসা করতে এখানে তার সাহস হয় না। একটা দিক খেয়ালমত ধরে সে এগিয়ে যায়।

মহানগরের বিশাল অরণ্যে কত মানুষ আসে কত কিছুর খোঁজে ;---কেউ অর্থ, কেউ যশ, কেউ উত্তেজনা, কেউ বা বিস্মৃতি। মৃত্তিকার স্নেহের মত শ্যামল একটি অসহায় ছেলে সেখানে এসেছে কিসের খোঁজে ? এই অরণ্যে নিজের আকাঙ্ক্ষিতকে সে খুঁজে পাবার আশা রাখে---তার দুঃসাহস ত কম নয়।

অনেক দূর গিয়ে রতন সাহস ক'রে একজনকে পথ জিজ্ঞাসা করে। লোকটি অবাক হয়ে তার দিকে তাকায়, বলে,---"এ ত অন্য দিকে এসেছো ভাই, উল্টোডিঙি ওইদিকে, আর সে ত' অনেক দূর!"

---অনেক দূর! তা' হোক, অনেক দূরকে রতন ভয় করে না। রতন অন্য দিকে ফেরে। লোকটি কি ভেবে তাকে জিজ্ঞাসা করে,---"তুমি একলা যাচ্ছ অতদূর! তোমার সঙ্গে কেউ নেই ?"

রতন সঙ্কুচিতভাবে বলে,---"না।"

লোকটির কি মনে হয়, একটু শক্ত হয়েই জিজ্ঞাসা করে---"বাড়ী থেকে পালিয়ে যাচ্ছ না ত ? উল্টোডিঙিতে কার কাছে যাচ্ছ ?"

রতন ভয়ে ভয়ে ব'লে ফেলে---"সেখানে আমার দিদি থাকে।" তারপর তাড়াতাড়ি সেখান থেকে চলে যায়। লোকটা যদি আরো কিছু জিজ্ঞাসা করে, যদি ধরে নিয়ে যায় আবার তার বাবার কাছে।

তাহ'লে এবার বলি। রতন এসেছে দিদিকে খুঁজতে। যেখানে মানুষ নিজের আত্মাকে হারিয়ে খুঁজে পায় না, সেই মহানগর থেকে তার দিদিকে সে খুঁজে বার করবে। সহর মানে তার দিদি। বাড়ীতে থাকতে সে ভেবেছে সহরে গেলেই বুঝি দিদিকে পাওয়া যায়। মহানগরের বিরাট রূপ তার সে ধারণাকে উপহাস করেছে; কিন্তু তবু সে হতাশ হয় নি। দিদিকে খুঁজে সে পাবেই। শিশু-হৃদয়ের বিশ্বাসের কি সীমা আছে!

কিন্তু দিদিকে খোঁজার কথা ত কাউকে বলতে নেই। দিদির নাম করাও যে বাড়ীতে মানা, তা কি সে জানে না! অনুচ্চারিত কোন নিষেধ তার শিশুমনের ব্যাকুলতাকে মূক ক'রে রেখে দেয়।

তাই সে সারা পথ এসেছে মনের কথা মনে চেপে। তাই সে একা বেরিয়েছে দিদির সন্ধানে।

দিদিকে যে তার খুঁজে বার করতেই হবে। দিদি না হ'লে তার যে কিছু ভালো লাগে না। ছেলেবেলা থেকে সে ত' মাকে দেখে নি, জেনেছে শুধু দিদিকে। দিদি তার মা, দিদিই তার খেলার সাথী। বিয়ে হয়ে দিদি গেছ্‌ল শ্বশুরবাড়ী। তবু'ও তাদের ছাড়াছাড়ি হয় নি। কাছাকাছি দু'টি গাঁ, রতন নিজেই যখন তখন পালিয়ে গিয়ে হাজির হয়েছে দিদির কাছে। তারপর দিদির কাছ থেকে তাকে নিয়ে আসা সোজা ব্যাপার নয়। দিদি যেখানে থাকতে পারে দিনের পর দিন, সেখানে তার বেশী দিন থাকা কেন যে দোষের তা সে কেমন ক'রে বুঝবে!

তারপর কি হ'ল কে জানে। একদিন তাদের বাড়ীতে বিষম গণ্ডগোল। দিদির শ্বশুরবাড়ী থেকে লোক এসেছে ভীড় ক'রে, ভীড় ক'রে এসেছে গাঁয়ের লোক। থানা থেকে চৌকীদার পর্য্যন্ত এসেছে। ছেলেমানুষ ব'লে তাকে কেউ কাছে ঘেঁষতে দেয় না। তবু সে শুনেছে---দিদিকে কারা নাকি ধরে নিয়ে গেছে। তাকে আবার কেড়ে আনতেই ত হয়! কেন যে কেউ যাচ্ছে না তাই ভেবে তার রাগ হয়েছে। তার পর সে আরো কিছু শুনেছে; শিশুর মন অনেক বেশী সজাগ। দিদিকে কোথায় ধরে নিয়ে গেছে কেউ নাকি জানে না।

এইবার সে কেঁদেছে। কে জানে কারা নিয়ে গেছে দিদিকে ধরে। তারা হয়ত দিদিকে মারছে, হয়ত দিচ্ছে না খেতে। দিদি হয়ত রতনকে দেখবার জন্য কাঁদছে। একথা ভেবে তার যেন আরও কান্না পায়।

বাবা তাকে আদর করেছেন কান্না দেখে। মাথায় হাত বুলিয়ে বলেছেন---"কান্না কেন বাবা ?"

চুপি চুপি রতন বলেছে, "দিদি যে আসছে না বাবা।"

মুকুন্দ শিশুর সজাগ মনের রহস্য না জেনে বলেছে,---"আসবে বৈকি বাবা, শ্বশুরবাড়ী থেকে কি রোজ রোজ আসতে আছে!"

রতন আর কিছু বলে নি। কিন্তু বাবা তার কাছে কেন লুকোতে চান বুঝতে না পেরে তার বড় ভয় হয়েছে।

তারপর একদিন সে শুনেছে যে, দিদিকে নাকি পাওয়া গেছে। দারোগা সাহেব পুলিশ নিয়ে গিয়ে তাকে নাকি কোন দূরদেশ থেকে খুঁজে বার করেছেন। দিদিকে খুঁজে পাওয়া গেছে! রতনের আনন্দ আর ধরে না। দিদি এতদিন বাদে তাহ'লে আসছে।

কিন্তু কোথায় দিদি! একদিন, দুদিন, ব্যাকুল-ভাবে রতন অপেক্ষা করে, কিন্তু দিদি আসে না। দিদিকে ফিরে পাওয়া গেছে, তবু দিদি কেন আসে না, রতন বুঝতে পারে না। দিদির ওপরই তার রাগ হয়। কতদিন রতন তাকে দেখেনি তা কি তার মনে নেই? দিদি নিজে চলে আসতে পারে না? আর বাবাই বা কেমন, দিদিকে নিয়ে আসছে না কেন? রতনের সকলের ওপর অভিমান হয়েছে।

হয়ত দিদি চুপি চুপি শ্বশুরবাড়ী গেছে ভেবে একদিন সকালে রতন সেখানে গিয়ে হাজির হয়। কিন্তু সেখানে ত দিদি নেই। সেখানে কেউ তার সঙ্গে ভাল ক'রে কথাবার্ত্তা পর্য্যন্ত কয় না; দাদাবাবু তাকে দেখতে পেয়েও দূর থেকে না ডেকে চলে যান। মুখখানি কাঁদ কাঁদ ক'রে রতন সেদিন বাড়ী ফিরে এসেছে।

ফিরে এসে বাবার কাছে কেঁদে সে আবদার করেছে---"দিদিকে আনছ না কেন বাবা?"

সেইদিন মুকুন্দ তাকে ধমকে দিয়েছে।

তারপর থেকে দিদি আর আসে নি। দিদি নাকি আর আসবে না।

কিন্তু রতন মনে মনে জানে, তাকে কেউ ডাকতে যায় নি ব'লেই অভিমান ক'রে দিদি আসে নি।

রতন যে জানে না দিদি কোথায় থাকে, না হ'লে সে নিজেই গিয়ে দিদিকে ডেকে আনত।

কিন্তু কেমন ক'রে সে জানবে দিদি কোথায় আছে। কেউ তাকে দিদির কথা বলে না। দিদির কথাই যে বলতে নেই। রাত্রে সে চুপি চুপি শুধু দিদির জন্যে কাঁদে; দিদি কেমন ক'রে তাকে ভুলে আছে ভেবে মনে মনে তার সঙ্গে ঝগড়া করে। দিদি কোথায় থাকে সে জানে না।

কিন্তু শিশুর মন আমরা যা মনে করি তার চেয়ে অনেক বেশী সজাগ।

শিশু অনেক কিছু শুনতে পায়; অনেক কিছু বোঝে। কোথা থেকে সে শুনেছে কে জানে যে, দিদি থাকে সহরে,---রূপকথার চেয়ে অদ্ভুত সেই সহর। কোথা থেকে কার মুখে শুনেছে---উল্টোডিঙির নাম। বাতাসে কথা ভেসে আসে, বিনিদ্র ভালবাসা কান পেতে থাকে, শুনতে পায়।

তাই সে কাকুতি-মিনতি ক'রে এসেছে মহা-নগরে, তাই সে চলেছে সন্ধানে।

দিদিকে সে খুঁজে বার করবে, সে জানে দিদির সামনে একবার গিয়ে দাঁড়ালে সে আর না এসে থাক্‌তে কিছুতেই পারবে না। এমনি গভীর তার বিশ্বাস।

রতনকে আমরা এখানে ছেড়ে দিতে পারি। মহানগরে অনেকেই আসে অনেক কিছুর খোঁজে, কেউ অর্থ, কেউ যশ, কেউ উত্তেজনা, কেউ বিস্মৃতি, কিউ আরো বড় কিছু। সবাই কি পায়? পথের অরণ্যে তারা হারিয়ে যায়। মহানগর তাদের চিহ্ন দেয় মুছে। রতনও তেম্নি যাবে হারিয়ে ভেবে আমরা তাকে ছেড়ে দিতে পারি।

কিন্তু তা যাবে না। পৃথিবীতে কি সম্ভব কি অসম্ভব কে বলতে পারে? রতন সত্যি দিদির খোঁজ পায়। দুপুর তখন গড়িয়ে গেছে বিকেলের দিকে। আষাঢ় মাসের আকাশ, মেঘে ঢাকা ব'লে বেলা বোঝা যায় না। ক্লান্তপদে শুকনো কাতর মুখে একটি ছেলে গিয়ে দাঁড়ায় খোলার ছাওয়া একটি মেটে ঘরের দরজায়। একটি মেয়ে তাকে রাস্তা থেকে এনেছে সঙ্গে ক'রে।

রতন অনেক পথ ঘুরেছে, অনেককে জিজ্ঞাসা করেছে পথ, শেষে সে সন্ধান পেয়েছে। ভালবাসা কি না পারে!

খানিক আগে হয়রাণ হয়ে খোঁজ করতে করতে রতন দূরে একটি মেয়েকে দেখতে পায়, উৎসাহভরে সে চীৎকার ক'রে ডাকে—"দিদি!" মেয়েটি ফিরে দাঁড়াতেই রতন হতাশ হয়ে যায়। তার দিদি ত অমন নয়। কুণ্ঠিতভাবে সে অন্য দিকে চলে যাবার চেষ্টা করে। মেয়েটি তাকে ডেকে বলে—"শোন!"

কাছে গেলে তার ক্লান্ত শুক্‌নো মুখের দিকে চেয়ে জিজ্ঞাসা করে—"কাকে খুঁজছ ভাই?"

রতন লজ্‌জিতভাবে তার দিদির নাম বলে। মেয়েটি হেসে বলে—"তোমার দিদির বাড়ী বুঝি চেন না, চল আমি দেখিয়ে দিচ্ছি।"

মেটে বাড়ীর দরজায় দাঁড়িয়ে এখন মেয়েটি ডাকে,—"ও চপলা, তোকে খুঁজতে কে এসেছে দেখে যা।"

ভেতর থেকে চপলাই বুঝি রুক্ষ স্বরে বলে,—"কে আবার এল এখন?"

"দেখেই যা না একবার।"

চপলা দরজার কাছে এসে দমকে দাঁড়ায়। রতনের মুখেও কথা ফোটে না। দিদিকে চিনতেই তার কষ্ট হয়। দিদি যেন কেমন হয়ে গেছে।

দু'জনেই খানিকক্ষণ থাকে নিস্পন্দ হয়ে দাঁড়িয়ে। যে মেয়েটি রতনকে সঙ্গে ক'রে এনেছে সে একটু সন্দিগ্ধ হয়ে বলে,—"তোর নাম ক'রে খুঁজছিল, তাই তোর ভাই ভেবে বাড়ী দেখাতে নিয়ে এলাম। তোর ভাই নয়?"

উত্তর না দিয়ে চপলা হঠাৎ ছুটে এসে রতনকে বুকে চেপে ধরে, তারপর এদিক ওদিক চেয়ে অবাক হয়ে ধরা গলায় বলে,—"তুই একা এসেছিস?"

রতন দিদির বুকে মুখ লুকিয়ে থাকে, কিছু বলে না।

মহানগরের পথে ধুলো, আকাশে ধোঁয়া, বাতাসে বুঝি বিষ। আমাদের আশা এখানে কখন কখন পূর্ণ হয়। যা খুঁজি তা মেলে ত বহুদিনের কামনার ফলও কেমন একটু বিস্বাদ লাগে। মহানগর সব কিছুকে দাগী ক'রে দেয়, সার্থকতাকেও দেয় একটু বিষিয়ে।

চপলা রতনকে ঘরে নিয়ে যায়। সে ঘর দেখে রতন অবাক। মাটির ঘর এমন ক'রে সাজান হ'তে পারে, এত সুন্দর জিনিষ সেখানে থাকতে পারে রতন তা কেমন ক'রে জানবে? এত জিনিষ দেখে সে অবাক হয়ে জিজ্ঞাসা করে প্রথম,—"এসব তোমার দিদি?"

চপলার অকারণ চোখের জল তখনও শুকোয়নি, একটু হেসে সে বলে,—"হ্যাঁ ভাই!"

কিন্তু দিদির ঘর যেমনই হোক তা নিয়ে মেতে থাকলে চলবে না ত। আসল কথা রতন ভোলেনি। সে হঠাৎ বলে,—"তোমায় কিন্তু বাড়ী যেতে হবে দিদি!"

চপলা বুঝি একটু চমকে ওঠে, তারপর ম্লানভাবে বলে,—"আচ্ছা যাব ভাই, এখন ত তুই একটু জিরিয়ে নে!"

"কিন্তু জিরিয়ে নিয়েই যেতে হবে। আমাদের নৌকা কাল সকালেই ছাড়বে কিনা! এসব জিনিষ কেমন ক'রে নেব দিদি?"

এবার চপলা চুপ ক'রে থাকে।

হঠাৎ কেন বলা যায় না একটু ভীত হয়ে রতন জিজ্ঞাসা করে,—"একটু জিরিয়ে নিয়েই যাবে ত দিদি?"

দিদির মুখে তবু কথা নেই। দিদি জিনিষপত্র নিয়ে যাবার ভাবনাতেই হয় ত রাজী হচ্ছে না ভেবে রতন তাড়াতাড়ি বলে,—"ওসব জিনিষ একটা গরুরগাড়ী ডেকে তুলে নেব, কেমন দিদি?"

চপলা কাতর মুখে ব'লে ফেলে—"আমার যে যাবার উপায় নেই ভাই।"

যাবার উপায় নেই! রতনের মুখের সব দীপ্তি হঠাৎ নিভে যায়। সঙ্গে সঙ্গে তার মনে পড়ে যায় বাবার রাগ, মনে পড়ে বাড়ীতে দিদির নাম পর্য্যন্ত উচ্চারণ নিষেধ। সত্যই বুঝি দিদির সেখানে যাবার উপায় নেই! বৃথাই এসেছে সে দিদিকে খুঁজতে, দিদিকে খুঁজে পেয়েও তার লাভ নেই।

তারপর হঠাৎ আবার তার মুখ উজ্জ্বল হয়ে ওঠে। বলে,—"আমিও তা হ'লে যাব না দিদি!"

"কোথায় থাকবি ?"

"বাঃ তোমার কাছে ত!" ব'লে রতন হাসে; কিন্তু চপলার মুখ যে আরো ম্লান হয়ে আসছে তা সে দেখতে পায় না।

তারপর খেয়ে দেয়ে সারা বিকেল দুই ভাই-বোনের গল্প হয়। কত কথাই তাদের আছে বলবার, জিজ্ঞাসা করবার। কিন্তু সন্ধ্যা যত এগিয়ে আসে তত চপলা কেমন অস্থির হয়ে ওঠে। একবার সে বলে,---"তুই যে চলে এলি একলা, বাবা হয় ত খুব ভাবছে!"

দিদির প্রতি অবিচারের জন্য বাবার ওপর রতনের একটু রাগই হয়েছে, সে তাচ্ছিল্য ক'রে বলে---"ভাবুকগে!"

খানিক বাদে চপলা আবার বলে,---"এখান থেকে নড়ালের পোল অনেকখানি পথ, না রতন?"

রতন এপথ পার হয়ে ত এসেছে। গর্ব্বভরে সে বলে---"ওরে বাবা, সে বলে কোথায়!"

"পয়সা নিয়ে তুই ট্রামে ক'রে, না হয় বাসে, যেতে পারিস না?"

"বাঃ আমি কি যাচ্ছি নাকি?"

দিদির মুখের দিকে চেয়ে সে কিন্তু থমকে যায়! দিদির চোখে জল।

মাথা নীচু ক'রে চপলা ধরা গলায় বলে---"এখানে যে তোমার থাকতে নেই ভাই!"

রতন কিছুই বুঝতে পারে না, কিন্তু এবার তার অত্যন্ত অভিমান হয়। দিদি সেখানেও যেতে পারবে না, আবার এখানেও বলবে তাকে থাকতে নেই! আচ্ছা সে চলেই যাবে। কখ্খনো, কখ্খনো আর দিদির নাম করবে না, বাবার মত। ধীরে ধীরে সে বলে---"আচ্ছা আমি যাব।"

মেঘলা আকাশে একটু আগে থাকতেই আলো এসেছে ম্লান হয়ে। চপলা উঠে তার আলমারী থেকে চারটে টাকা বার ক'রে রতনের হাতে গুঁজে দিয়ে বলে---"তুই খাবার খাস্।"

চার টাকায় অনেক পয়সা, তবু আপত্তি করবার কথাও আর রতনের মনে নেই। দিদি যে এক্ষুনি তাকে চলে যেতে বলেছে তা বুঝে সে যেন বিমূঢ় হয়ে গেছে। তার সমস্ত বুক গেছে ভেঙ্গে।

রতন আর ঘরে দাঁড়ায় না, আস্তে আস্তে বাইরে বেরিয়ে আসে।

দিদির মুখের দিকেও আর না চেয়ে গলি দিয়ে সে সোজা বড় রাস্তার দিকে এগিয়ে যায়। মুখের দিকে চাইলেও হয়ত দিদির অবিশ্রান্ত চোখের জলের মানে সে বুঝতে পারত না।

চপলা পেছন থেকে ধরা গলায় বলে---"বাসে ক'রে যাস রতন, হেঁটে যাসনি!"

রতন সে কথা শুনতে পায় কিনা কে জানে, কিন্তু বড় রাস্তার কাছ থেকে হঠাৎ আবার সে ফিরে আসে। তার মুখ আবার গেছে বদলে। এইটুকু পথ যেতে কি সে ভেবেছে কে জানে।

চপলা তখনও দরজায় দাঁড়িয়ে আছে। রতন তার কাছে এসে হঠাৎ বললে,---"বড় হয়ে আমি তোমায় নিয়ে যাব দিদি! কারুর কথা শুনব না।"

ব'লেই সে এবার সোজা এগিয়ে যায়। তার মুখে আর নেই বেদনার ছায়া, তার চলার ভঙ্গি পর্য্যন্ত সবল; এতটুকু ক্লান্তি যেন তার আর নেই। দেখতে দেখতে গলির মোড়ে সে অদৃশ্য হয়ে যায়।

মহানগরের ওপর সন্ধ্যা নামে বিস্মৃতির মত গাঢ়।

# অরণ্য-পথ

ঘুমাইয়া পড়িয়াছিলাম। গভীর রাত্রে ষ্টীমার কখন ছাড়িয়াছে টের পাই নাই। বিমল গায়ে ঠেলা দিয়া তুলিয়া দিতে ধড়মড় করিয়া জাগিয়া বসিলাম।

অন্ধকারে পায়ের তলায় গভীর জলের আলোড়ন-শব্দ---হঠাৎ শুনিলে ভয় হইবার কথা।

ষ্টীমারের দুই পাশে মাল-বোঝাই গাধাবোট বাঁধা। তাহারা দৃষ্টি একেবারে আড়াল করিয়া আছে। কোনও দিকে চাহিয়া ষ্টীমার টলিতেছে কিনা বুঝিবার উপায় নাই। শুধু ইঞ্জিনের গতির সঙ্গে বিশাল দারুদেহের কম্পনে ও জলের প্রবল আলোড়ন-শব্দে ষ্টীমারের বেগ অনুমান করা যায়।

ডেকের উপর আমাদের আসন। আইন-মতে ডেকের মাঝখানে একটি উজ্জ্বল হউক ম্লান হউক আলো জ্বলিবার কথা। কিন্তু এদিকের জলপথে শুধু মালপত্রই যাতায়াত করে---মানুষ যে করে না তাহা নয় কিন্তু তাহারা নগণ্য। তাহাদের জন্য সারা রাত বাতি খরচ করা কোম্পানী প্রয়োজন মনে করে না।

অন্ধকারে কিছুই দেখিতে না পাইয়া ভারী অস্বস্তি বোধ হইতেছিল। যখন উঠিয়াছিলাম তখন প্রথম রাত্রি। যাত্রীর ভিতর আমরা তখন দুই-জনই মাত্র ছিলাম। তাহার পর কতজন উঠিয়াছে কে জানে। অন্ধকারে দূরে অস্পষ্ট গুঞ্জনধ্বনি শোনা যাইতেছিল--মনে হইল হয়ত নূতন যাত্রী পরে উঠিয়া থাকিবে। তাহাদের দেখিতে পাইলেও সময়টা কোনরকমে চরিত্র-পর্য্যালোচনা করিয়া কাটিতে পারিত। কিন্তু ভিতরে বাইরে যখন দেখিবার কিছুই নাই তখন অকারণে জাগিয়া বসিয়া কি করিব।

ঘুম হইতে জাগাইয়া তোলার জন্য বিমলকে ধমক দিলাম।

'মিছিমিছি জাগালি কেন বলত?'

'বাঃ---ষ্টীমার ছাড়লে জাগিয়ে দিতে বলেছিলে না!'

বলিয়াছিলাম সত্যই। তখন আশা ছিল ষ্টীমার ছাড়াটা অত্যন্ত একটা রহস্যময় ব্যাপার হইবে। মনে হইয়াছিল, দীপালোক বিক্ষত দুই তীরের মধ্য দিয়া ভাসিয়া যাইতে যাইতে ভাগীরথীর অন্ধকার বক্ষ হইতে নিদ্রিত মহানগরীকে একটা জমকালো রকমের বিদায় নমস্কার দিয়া যাইব।---তোমার পাষাণ বন্দীশালায় অনেক ঘুরিয়াছি---প্রস্তর কঠিন পথে চরণ জর্জরিত হইয়াছে, দেওয়ালে দেওয়ালে মাথা ঠুকিয়াছে--তবু কিছু মিলে নাই। হে উদাসীন নগরী, তাই বিদায় লইলাম। এমনি সব বড় বড় কথা বুঝি মনের মধ্যে রচনা করিয়াছিলাম। কিন্তু কিছুই হইল না। মহানগরী অত্যন্ত অশ্রদ্ধা-ভরে আমাদের বিদায় দিয়াছে। জানোয়ারের মত পিঁজরাবন্দী হইয়া যাইতে যাইতে কাব্য করা শোভা পায় না।

বলিলাম---'বলেছিলাম ত; কিন্তু অন্ধকারের ভেতর ভূতের মত জেগে বসে থেকে কি হবে?'

বিমলের উৎসাহ কিছুতেই ম্লান হয় না। বলিল,--'চল না একটু ঘুরে আসি।'

আগেই বলিয়াছি, সমস্ত ষ্টীমার মালপত্রে বোঝাই। তাহার ভিতরে অন্ধকারে পদে পদে হোঁচট খাইতে খাইতে ঘুরিবার বাসনা তখন হইল না। বিমলকে তাহার অন্যায় চঞ্চলতার জন্য একটু ভর্ৎসনা করিতে যাইতেছি, হঠাৎ চমকিয়া উঠিলাম।

উচ্ছ্বসিত হাসির শব্দ ;---জলতরঙ্গের নীচের পর্দা হইতে সর্বোচ্চ পাত্র পর্য্যন্ত কে যেন দ্রুতবেগে যষ্টি টানিয়া দিয়াছে।

অবশ্য নারীকণ্ঠ---কিন্তু স্বর শুনিয়া মনে হয় বালিকার চাপল্য তাহাতে বেশী।

অন্ধকারে এই কণ্ঠস্বর একেবারে যেন অভিভূত করিয়া দিল। মুগ্ধ মন এই ধ্বনির সাহায্যে সেই মুহূর্ত্তে যে মুখখানি রচনা করিয়া ফেলিল, বাস্তবের সহিত হয়ত তাহা কিছুতেই মিলিবে না, তবু তখনকার মত তাহার স্নিগ্ধতায় একেবারে আবিষ্ট হইয়া গেলাম। দ্বিতীয়বার হাস্যধ্বনি উঠিতে না উঠিতেই মাঝখানে থামিয়া গেল। কে যেন সহসা জোর করিয়া তাহা চাপা দিয়াছে।

উৎসুকভাবে হাস্যধ্বনির পুনরাবৃত্তির জন্য অপেক্ষা করিলাম অনেকক্ষণ, কিন্তু বিশাল পাথর চাপা দিয়া কে বুঝি নির্ঝরিণীর মুখ বন্ধ করিয়া দিয়াছে। আর কিছুই শোনা গেল না। ব্যাপারটা একটু যেন রহস্যময়, অন্ততঃ ষ্টীমারের তলায় জলের কল্লোল-শব্দ, নদীবক্ষের অন্ধকার এবং হাস্যধ্বনির আকস্মিক পরিসমাপ্তি আমাদের কাছে তাহাকে রহস্যমণ্ডিত করিয়া দিয়াছিল।

শব্দটা কোন্ দিক হইতে আসিয়াছিল বুঝিতে পারিয়াছিলাম, কিন্তু কিছুই দেখিবার উপায় নাই।

ডেকে আলো না রাখিবার জন্য এইবার সত্যই ষ্টীমার কোম্পানীর উপর রাগ হইতেছিল।

বিমল আমার মতই কৌতূহলী হইয়াছে বুঝিলাম। আশ্চর্য্যের বিষয়, ষ্টীমারটা ঘুরিয়া আসিবার আর সে নাম করিল না। আমার পাশে নীরবে কম্বলের উপর শুইয়া পড়িল।

খানিক বাদে শুধু সে জিজ্ঞাসা করিল, 'রাত এখন কত?'

মনে মনে হাসিয়া বলিলাম,---'জানি না।'

ভোর হইতেই জাগিয়া উঠিলাম। ফাল্গুন মাস, তবু নদীর প্রবল জোলো হাওয়ায় যেন শীত শীত করিতেছিল। পাশে বিমলকে দেখিতে পাইলাম না, সে কতক্ষণ উঠিয়া গিয়াছে কে জানে।

ভোরের নীলাভ আলোয় ডেকের সমস্তই এবার দেখা যাইতেছিল। উঠিয়া এদিক ওদিক একবার পায়চারী করিয়া বেড়াইলাম। এ ষ্টীমারে অধিকাংশই ডেকের যাত্রী। ফার্ষ্ট ও সেকেণ্ড ক্লাস নামে একটা সুসজ্জিত অংশ আছে কিন্তু সেখানে একটা যাত্রীও হয় না। সে দিকের কাঠের দরজায় তালা বন্ধই থাকে।

বোঝা গেল আমাদের পরে বেশী যাত্রী ওঠে নাই। একটি কৃষক পরিবার একদিকে গোটাকতক কেরোসিন কাঠের বাক্সের পাশে তাহাদের জায়গা করিয়া লইয়াছে। দুটি পুরুষ, একটি পাঁচ বছরের রুগ্ন শিশু, একটি বৃদ্ধা। জিজ্ঞাসা করিয়া জানিলাম, তাহারা কাকদ্বীপে নামিয়া যাইবে।

আর একদিকে দুই বৃদ্ধ সাধু সকাল বেলায় গঞ্জিকা সেবনের উদ্যোগ করিতেছিল। আমার বেশভূষা দেখিয়াই বোধ হয় সাহস করিয়া নিমন্ত্রণ করিয়া বসিল। নিমন্ত্রণটা প্রত্যাখ্যান করিতেই হইল।

কি যে খুঁজিতেছিলাম সে কথা গোপন করিবার চেষ্টা করা আর নিষ্ফল। ডেকের নানা যায়গায় স্তূপাকার করিয়া কোথাও বা জিনিষ বোঝাই কেরোসিন কাঠের বাক্স, কোথাও বা ক্যানাস্তারা, কোথাও বা বস্তা রাখা হইয়াছে। সেই মালপত্রের স্তূপের দরুণ ডেকের উপর অনেকগুলি নিভৃত কোটর সৃষ্টি হইয়াছে। একদিক হইতে সবগুলি দেখা যায় না। হয়ত কোথাও আনাচে কানাচে আর কোন যাত্রী আছে মনে করিয়া আরো একটু বিশদভাবে অনুসন্ধান করিলাম। কোন ফল হইল না। অমন রহস্যময় হাস্যধ্বনি তুলিতে পারে এমন কোন নারী দূরে থাক, ষ্টীমারে আর যাত্রীই নাই। ব্যাপারটা সত্যই বড় বিস্ময়জনক ঠেকিতেছিল। তাহার উপর সকাল হইতে বিমলটাই বা গেল কোথায়? সমস্ত ডেকে এবং সারেঙের

সহিত ভাবসাব করিয়া ইঞ্জিনের দিকটা ঘুরিয়াও তাহার দেখা পাইলাম না।

বিমলের এই ধরণের অন্তর্দ্ধানে সত্যই একটু চিন্তিত হইলাম। এই কয়েকদিনের আলাপে তাহাকে যেটুকু চিনিয়াছি তাহাতে তাহার পক্ষে কিছুই অসম্ভব নয়। বন্ধু ও সঙ্গী বলিয়া তাহার স্নেহ ভালবাসা শ্রদ্ধা যতই আমার উপর থাক না কেন, মনের খেয়ালের মুহূর্ত্তে আমাকে চিরদিনের মত ছাড়িয়া যাইতে সে যে এতটুকু দ্বিধা করিবে না তাহা আমি ভাল রকমই জানি।

তাহার সহিত আলাপ হইয়াছে মাত্র এই কয় মাস। কেমন করিয়া আমার এই ছন্নছাড়া জীবনে সে যে আসিয়া জুটিল তাহা ভাবিলে এখনও বিস্ময় লাগে।

প্রয়াগে কুম্ভমেলা। সকালে স্নান করিবার জন্য মানুষের স্রোতে যখন হইতে মিশিয়াছি তখন হইতে পৃথক সত্তা আর নাই।, নিজের ইচ্ছাশক্তি আর প্রয়োগ করিতে হয় না, ভীড়ের ভিতর কোন প্রকার চেষ্টা না করিয়াই শুধু চারিদিকের ঠেলায় আমারই মত বহু স্নানার্থীর সহিত জমাট বাঁধিয়া আগাইয়া চলিয়াছি, স্নান শেষ করিয়া সেইভাবেই ফিরিতেছিলাম। দু চোখ যতদূর যায়, দেখা যায় শুধু নরমুণ্ড---যেন লক্ষশির একটা বিরাট প্রাণী নড়িতেছে। তাহার দেহ দেখা যায় না।

কপালের ঘাম চোখে আসিয়া পড়িয়া চোখ জ্বালা করিতেছে। হাত তুলিয়া যে ঘামটুকু মুছিব তাহারও উপায় নাই। চারিধারের চাপে দুইটা হাত জম্পেশ হইয়া নিজের গায়ে আঁটিয়া গিয়াছে। যে স্রোতের সঙ্গে আসিয়াছি সেই স্রোতের ভিতরই থাকিতে হইবে, এখনও মাইল খানেক পথ না পার হইলে মুক্তি নাই।

মানুষের ভীড় শাসনের অতীত হইয়া যাওয়ায় কিছুদূরে শৃঙ্খলা আনিবার জন্য কয়েকটা হাতী ছাড়িয়া দেওয়া হইয়াছে। সেই হাতীর একটা আমাদের দিকে আসিলে কি যে হইবে তাহা ভাবিয়া আতঙ্কে শিহরিয়া উঠিলেও করিবার কিছু নাই। শামুকের মত গতিতে যেমন অগ্রসর হইতেছি, তেমনি হইতে হইবে।

সমুদ্রকল্লোলের মত, অযুত মানুষের সেই পদধ্বনি ও কণ্ঠস্বরের সম্মিলনের ভিতর হঠাৎ নিকটে অদ্ভুত আওয়াজ শুনিলাম। আর্ত্ত এক ছাগ-শিশুর চীৎকার।

কষ্টে ঘাড় বাঁকাইয়া দেখিলাম, আস্ত এক ছাগশিশুকে দুই হাতে ভীড়ের উর্দ্ধে তুলিয়া ধরিয়া একটি যুবক আমারি কিছু পিছনে আসিতেছে। ছাগশিশুটি পথভুল করিয়া পুণ্যলোভী এই জনতার মধ্যে কেমন করিয়া আসিয়া পড়িয়াছিল কে জানে। স্নানার্থীদের পদ-নিষ্পেষণে তাহার অক্ষয় স্বর্গলাভের পথ তৈয়ারী হইয়া গিয়াছে।

সে এক বীভৎস দৃশ্য। পায়ের চাপে তাহার মাথায় আর কিছুই অবশিষ্ট নাই। সামনের দুইটা পা একেবারে ভাঙ্গিয়া ঝুলিয়া পড়িয়াছে। একটা দিকের চোখ আর নাই। খুলির খানিকটা অংশের সহিত উপড়াইয়া গিয়াছে। যায় নাই শুধু প্রাণটুকু। যন্ত্রণায় তাই সে আর্ত্তস্বরে চীৎকার করিতেছিল।

যে ছেলেটি ছাগশিশুকে বহন করিয়া আনিতেছিল তাহার চারিধারে ভীড়ের ভিতর ভয়ানক গণ্ডগোল সুরু হইয়াছে। ছাগশিশুর মাথার উপর হইতে টপ টপ করিয়া রক্ত সদ্যস্নাত জনতার মাথার উপর পড়িতেছে। তাহারা প্রতিবাদ ত করিবেই। সাধ্য থাকিলে তাহারা ছেলেটিকে সেখানেই বোধ হয় উপযুক্ত শিক্ষা দিয়া দিত কিন্তু জিহ্বা সঞ্চালনের সুযোগ থাকিলেও হাত-পা নাড়া একপ্রকার অসম্ভব।

ভীড়ের ঠেলায় কখনও কখনও ছেলেটি আমার কাছাকাছি আসিয়া আবার সরিয়া যাইতেছিল। একবার সুযোগ পাইয়া জিজ্ঞাসা করিলাম, 'এটিকে কোথায় পেলে হে?'

ছেলেটি সেই অবস্থাতেই হাসিয়া বলিল, 'এটি পুণ্যফল! কুড়িয়ে পেয়েছি!'

খানিকক্ষণ পাশের একটা ধাক্কা সামলাইতে কথা কহিবার আর অবসর পাইলাম না। আবার একটু সুবিধা হইতেই জিজ্ঞাসা করিলাম, 'ওর ত স্বর্গলাভের আর বিলম্ব নেই! কেন আর বয়ে নিয়ে নিজেকে আর আশে পাশের লোককে কষ্ট দেওয়া!'

ছেলেটি কি বলিল শুনিতে পাইলাম না। যাহাদের গায়ে রক্তের ফোঁটা পড়িয়াছে তাহাদের তীব্র কণ্ঠ ও ছাগশিশুর আর্ত্তনাদে তাহা চাপা পড়িয়া গেল। কিছুক্ষণের জন্য আমি তাহার নিকট হইতে একটু আগাইয়া যাইতেও বাধ্য হইলাম।

আবার যখন দেখা হইল তখন ছাগশিশুর পরমায়ু বোধ হয় শেষ হইয়া আসিতেছে। মাথাটা নেতাইয়া পড়িয়াছে---শব্দ করিবার আর তাহার সামর্থ্য নাই।

তাহার মুখের দিকে চাহিয়া বলিলাম,---'রক্তে যে একেবারে নেয়ে গেছ হে!'

ছেলেটির মুখে এবার হাসি নেই। গম্ভীর মুখে বলিল, 'হুঁ, যোগের স্নানটা ভাল ক'রেই হোল!' এবার আমরা ভীড়ের নূতন একটা আবর্ত্তনের মাঝে পড়িয়া প্রায় পাশাপাশি আসিয়া পড়িয়াছিলাম। দেখিলাম তাহার মাথায়, মুখে, কাঁধে ছাগশিশুর টাটকা রক্ত পড়িয়া ইতিমধ্যেই জমাট বাঁধিয়া গিয়াছে। অনেকক্ষণ একভাবে ঊর্দ্ধবাহু হইয়া পশুটিকে বহন করিবার জন্য হাত তাহার কাঁপিতেছিল।

বলিলাম,--'কষ্ট'ও ত খুব কম হচ্ছে না!'

ছেলেটি আমায় অবাক্ করিয়া দিয়া বলিল, 'এখন বোধ হয় অজ্ঞান হয়ে গেছে; যা যন্ত্রণা পেয়েছে আগে যদি দেখতেন। এতগুলো মানুষের চাপ, একটা হাতী পড়লে থেৎলে গুঁড়ো হয়ে যায় আর এ ত একটা বাচচা ছাগল। বেটাকে উদ্ধার করতে গিয়ে আর একটু হ'লে আমিই গেছ্‌লাম আর কি!'

ইহার পর কোন কথাই বলিতে পারিলাম না। ছেলেটি খানিক বাদে বলিল, 'আমার চোখের ওপর রক্ত পড়ে চোখটা কর্‌কর্‌ করছে; ভালো দেখতে পাচ্ছিনে---দেখুন তো একেবারে শেষ হয়ে গেছে কিনা!'

বলিলাম,---'প্রায় শেষ হয়ে এসেছে, একটু মুখটা নড়ছে মাত্র।'

ছেলেটি শুধু বলিল, 'একটু যদি জল পেতাম।'

সব দুর্ভোগেরই একটা শেষ আছে। এক জায়গায় আসিয়া ক্রমশঃ ভীড় হাল্‌কা হইতে আরম্ভ করিল এবং পরে আরও কিছুদূরে গিয়া যখন দু'ধারে হাত-পা ছড়াইবার জায়গা পাইলাম তখন প্রথমটা মনে হইল, এত বড় সৌভাগ্য মানুষের জীবনে খুব কমই আসিয়াছে।

ছেলেটি ইতিমধ্যেই আবার পিছনে পড়িয়া গিয়াছিল। তাহার কথা ভুলিয়াও বুঝি গিয়াছিলাম। হঠাৎ পিছন হইতে কে ডাকিল,---'ও দাদা, চলে যাচেছন যে!'

ফিরিয়া দেখিলাম, সেই ছেলেটি। ছাগশিশুটিকে এবার সে বুকের উপর নামাইয়া আমার কাছে আসিয়া হঠাৎ প্রশ্ন করিল,---'কতদূরে থাকেন?'

জানাইলাম যে, নিকটেই একটি অস্থায়ী পান্থশালায় কয়েকদিনের মত থাকিবার স্থান যোগাড় করিয়াছি।

ছেলেটি বলিল, 'তাহ'লে চলুন তাড়াতাড়ি। বেটাকে একটু জলটল দিয়ে দেখি।'

আমার পান্থশালায় আসিয়া ছাগশিশুর জন্য অনেক কিছুই সে করিল, কিন্তু স্নানার্থীদের চরণস্পর্শের জোর অনেক বেশী। ছাগশিশুকে অক্ষয় স্বর্গ হইতে কোন মতেই বঞ্চিত করা গেল না। ছেলেটির হাতের একটু জল পান করিবার চেষ্টা করিয়া বার দুই পা গুলি একটু নাড়িয়া চাড়িয়া একেবারে স্থির।

বলিলাম, 'যোগের স্নানের পর আর স্নান করতে নেই যে! কিন্তু গা-ময় রক্ত নিয়েই বা থাকবে কি ক'রে?'

ছেলেটি বলিল, 'হুঁঃ, যোগে আর স্নান করা হোল কখন? অর্দ্ধেক পথ থেকেই ফিরতে হ'ল যে।'

কথাটা বিশ্বাস করা সহজ নয়। দূর দূরান্তর হইতে আসিয়া জন-সমুদ্রের মাঝে এই নিদারুণ নিগ্রহ সহ্য করিয়া কেহ যে মাঝ পথ হইতে শুধু একটা মুমূর্ষু ছাগশিশুর জন্য স্নান শেষ না করিয়া ফিরিতে পারে ইহা আমার পক্ষে কল্পনা করাও শক্ত। আমার বিস্মিত দৃষ্টি দেখিয়া ছেলেটি একটু হাসিয়া বলিল,---'তা মস্ত বড় একটা কাজ ক'রে ফেলেছি---কি বলেন দাদা? সেই কবে বুদ্ধদেব

একবার ছাগল-ছানার জন্যে সমস্ত জপতপ পুণ্যের সঙ্গে প্রাণটা ফাউ দিতে চেয়েছিলেন আর এতদিন বাদে আমি কুম্ভমেলার পুণ্যটা হেলায় ছেড়ে দিলাম। প্রাণটাও দিয়েছিলাম আর কি।'

তাহার কথায় হাসিয়া ফেলিয়া তাহার স্নানের বন্দোবস্ত করিবার চেষ্টায় গেলাম।

ছেলেটি সেদিন আমাদের পান্থশালাতেই থাকিয়া গেল। তাহার ভাবগতিক দেখিয়া মনে হইল, অবস্থানটিকে দীর্ঘ করিতে তাহার বিশেষ আপত্তি নেই। জিজ্ঞাসা করিয়া জানিলাম, এ রকম আশ্রয়হীন হইয়াই সে ঘুরিয়া বেড়াইতেছে---শুধু কুম্ভমেলার এই কয়দিন নয়, আজ ছয় বৎসর ধরিয়া।

তাই বলিয়া তাহার রুচির খুঁত ধরিবার কিছু নাই। পান্থশালার আহার্য্যের ও শয়নের ব্যবস্থার অত্যন্ত কঠোর সমালোচনা করিতে ছাড়িল না। রান্নার দোষ ধরিয়া বেশ দু'কথা পাচক ব্রাহ্মণ-কুমারকে শুনাইয়া দিল এবং আমাকে এক সময় সহজভাবে জানাইল, 'দেখ দাদা, মাংস নইলে আমার খাওয়ার জুৎ হয় না।'

বিমলের সহিত এমনি করিয়া পরিচয়। কুম্ভমেলা শেষ হইয়া গেল, কিন্তু বিমল আমার সঙ্গ পরিত্যাগ করিবার নাম করিল না। আকার-ইঙ্গিতে তাহাকে আমার অবস্থার কথা ইতিপূর্ব্বে জানাইয়াছি---শীঘ্রই যে আমার এস্থান পরিত্যাগ করিতে হইবে তাহাও বলিতে ভুলি নাই কিন্তু বিমল তাহাতে বিচলিত হয় নাই। এক দিন আমায় স্পষ্ট বলিয়া দিল, 'তোমার ওসব হেঁয়ালি কথা-টথা আমায় শুনিও না দাদা; তোমায় এখন আমি ছাড়ছিনে। আমার ভাল লেগে গেছে।'

ইহার পর আর কথা চলে না। বিমলকে লইয়াই কলিকাতায় ফিরিলাম। হ্যাঙ্গাম অবশ্য কম নয়। নিজের আশ্রয় জোটানই ভার। বিমলকে লইয়া আরো ফাঁপরে পড়িলাম। সে কিন্তু নিশ্চিন্ত নির্ব্বিকার। আশ্রয় ও আহার সংগ্রহের ভার আমার উপর অর্পণ করিয়া সে পরমানন্দে ঘুরিয়া বেড়ায়। ত্রুটি হইলে অনুযোগ করিতেও ছাড়ে না।

দূর সম্পর্কের এক জ্ঞাতির বাড়ীতে অনেক কষ্টে আশ্রয় পাইয়াছিলাম। কিন্তু সে আশ্রয় হইতে বঞ্চিত হইতে হইল। তাঁহার গৃহটিকে নগরের যাবতীয় খঞ্জ, আতুর পশুপক্ষী ও মানুষের পিঁজরা-পোল বানাইবার বিমলের যে সাধু ইচ্ছা ছিল তাহা আমার জ্ঞাতি অনুমোদন করিতে পারিলেন না। বিমলের সহিত তাঁহার তুমুল বচসা হইয়া গেল। মহানগরে অনুসংস্থানের জন্য উপায়ও এতদিনে খুঁজিয়া পাই নাই। একদিন তাই বিমলকে লইয়া বিদায় হইলাম। তারপর তাহারই অনুরোধ ও আগ্রহাতিশয্যেই এই জলপথে চলিয়াছি।

বিমল সত্যই কোথাও যায় নাই। দুপুরের আগেই তাহার দেখা মিলিল। তাহার অনুপস্থিতিতে রন্ধনের আয়োজন আর করি নাই। দেখিলাম, সে নিজেই আহার সংগ্রহ করিয়া আনিয়াছে। খালাসীদের সহিত ভাব করিয়া একছড়া কলা, একটা বড় তরমুজ ও কয়েকটা পেঁপে যোগাড় করিয়াছে। কোথায় ছিল জিজ্ঞাসা করিতে বলিল, ভোরের বেলা উঠিয়া সে একদিকের একটা গাধা-বোটের উপর গিয়া বসিয়াছিল। ষ্টীমারের তুলনায় সে স্থান যে অত্যন্ত মনোরম তাহাও সে সোৎসাহে জানাইল।

সকাল বেলায় নদীর হাওয়ায় কেমন একটু ঠাণ্ডা বোধ হইয়াছিল, এখন তেমনি গরম। নীচে বয়লারের ও উপরে সূর্য্যদেবের তাপে সমস্ত ষ্টীমার তাতিয়া আগুন হইয়াছে। শান্ত ঢেউ-বিহীন বিস্তীর্ণ গঙ্গার জল সূর্য্যের প্রখর আলোয় জ্বলন্ত ইস্পাতের সুপ্রশস্ত পাতের মত দেখাইতেছে। ডেকের যে কোণ হইতে গাধাবোটের ফাঁক দিয়া বাহিরের দৃশ্য একটু দেখা যায়, সেই কোণেই দাঁড়াইয়াছিলাম। দুই ধারে ঢালু বন্ধ্যা পাড় দূরের নারিকেল-বনের রেখায় গিয়া মিশিয়াছে, তাহারই ভিতর কোথাও কোথাও ধানের ক্ষেতের ফালি জলের কিনারা ছুঁইয়াছে. ও যেন জীবন-রস ভিক্ষা করিয়া জাহ্নবীর কোলে শ্যামল ধরণীর সাষ্টাঙ্গ প্রণিপাত।

খালাসীদের প্রাদেশিক ভাষাই এতক্ষণ শুনিয়া আসিতেছি, তাহার ভিতর আমাদের দেশের

কণ্ঠ কাছে শুনিতে পাইয়া ফিরিয়া তাকাইলাম। আধা-বয়সী স্থূলকায় এক ভদ্রলোক সেকেণ্ড মেটের সহিত আলাপ করিতেছিলেন। আমাদের দেখিয়া স্মিতহাস্যে আগাইয়া আসিলেন।

পরিচয় করিয়া জানিলাম, তিনিই মালবাবু--- দুইটি গাধাবোট তাঁহারই জিম্মায় আছে। গত কয়েক বৎসর ধরিয়া জলপথেই তাঁহার যাতায়াত চলিতেছে ; নদীই তাঁহার ঘরবাড়ী। নাম রামপদ জানিলাম।

তিনি হাসিয়া বলিলেন, 'এপথে চাষা-ভুষো ছাড়া বড় একটা কেউ যায় না ; আপনাদের দেখে বড় আশ্চর্য্য হলাম।'

বিমল বলিল, 'আমরা যে চাষা-ভুষো নই তাই বা কেমন ক'রে জানলেন !'

রামপদবাবু হাসিয়া বলিলেন, 'সে কি আর জানতে বাকী থাকে মশাই !'

ভদ্রলোক বড় অমায়িক। আমাদের সুবিধা অসুবিধার খোঁজ লইয়া আপ্যায়িত করিয়া দিলেন। আসিবার সময় চা আনিতে ভুলিয়াছি শুনিয়া বিমলকে তাহার ভাণ্ডার হইতে চা আনাইয়া দিবেন বলিয়াও আশ্বাস দিয়া গেলেন।

সামান্য মালবাবু হইলেও দেখিলাম, ষ্টীমারে তাঁহার প্রতিপত্তি খুব বেশী। সারেঙ হইতে নিম্নতম খালাসী পর্য্যন্ত তাঁহাকে সমীহ করিয়া চলে। তাহার প্রত্যক্ষ কারণ অনেকগুলি। খালাসীদের কাছে শুনিলাম ইংরেজী জানার দরুণ সাহেবদের কাছে তাহাদের হইয়া তিনিই দু'এক কথা বলিয়া থাকেন, সময়ে অসময়ে আবার দরখাস্ত ইত্যাদিও লিখিয়া দেন, দু'চার টাকা ধার দিতেও তাঁহার কৃপণতা নাই।

প্রথম দর্শনে লোকটিকে ভালই লাগিল। রহস্যময় হাসির কথাটা তাঁহাকে প্রায় জিজ্ঞাসা করিয়াই ফেলিয়াছিলাম। কিন্তু কেমন শুনাইবে ভাবিয়া আর পারি নাই।

ষ্টীমারে আমাদের যথেচ্ছ গতিবিধি। সারেঙের সহিত বেশ ভাব হইয়াছে। সন্ধ্যার পর ষ্টীমারের উপরকার অবজারভেশন ব্রীজে গিয়া অনেকক্ষণ দাঁড়াইয়াছিলাম। দিনের অসহ্য গরমের পর সমস্ত আকাশ জুড়িয়া ঘন মেঘ জমিয়াছে। লোকালয় ফেলিয়া নদী এবার সুন্দরবনের ভিতর দিয়া চলিয়াছে। অন্ধকার জল ও সুদূর তীর প্রায় একাকার মনে হয়। শুধু তৃতীয়ার ক্ষীণ চাঁদ মেঘের আড়ালে পশ্চিমে যেখানে ডুবিতেছে ঘন বনের মাথায় সেখানে নিভু-নিভু আগুনের মত একটু রক্তাভ ছোপ। দিকচক্রবালঘেরা নিস্তব্ধ নদী ও বনের ভিতর আমরাই বোধ হয় কয়েকজন মাত্র মানুষ। চারিধারে আঁধার অরণ্যে প্রাণী-জগতের কি অপরূপ বিচিত্র কাহিনী চলিয়াছে কে জানে। আমাদের ছোট্ট ষ্টীমারের এই কয়টি কাহিনীও কম বিচিত্র নয়। কিন্তু কোথাও কাহারো যোগ নাই।

বিমল একটু অস্থির হইয়া উঠিতেছিল। খানিক বাদে চাঁদ একবারে ডুবিয়া যাইবার পর আমাকে আর কিছু দেখিবার নাই বলিয়া জোর করিয়া নামাইয়া লইয়া আসিল।

নীচে আর যাত্রী নাই। সাধুরা ডায়মণ্ড হারবারে ও কৃষক পরিবার কাকদ্বীপে নামিয়া গিয়াছে।

বিমল বলিল,---'চল মালবাবুর বোটে যাই--- তিনি ত চা পাঠালেন না।'

গাধাবোট ও ষ্টীমারের মাঝে সাধারণ সময়ে কোন পার হইবার তক্তা থাকে না। তবু বিমলের অনুরোধ এড়ানো গেল না।

গাধাবোটের উপরে গিয়া স্তূপীকৃত মালপত্রের মাঝে পথ খুঁজিয়া মালবাবুর কেবিনের কাছে যখন উপস্থিত হইলাম তখন দরজা বন্ধ থাকিলেও ভিতর হইতে আলো দেখা যাইতেছিল।

কিন্তু আশ্চর্য্যের বিষয় দরজায় ধাক্কা দিয়া কোন সাড়া পাইলাম না। মালবাবুর নাম ধরিয়া আরো জোরে ধাক্কা দিতে অনেকক্ষণ পরে যখন দরজা খুলিল তখন রামপদবাবুর চেহারা দেখিয়া আমরা ত অবাক্। প্রথম আলাপের সময়কার সে প্রসন্নমূর্ত্তি আর তাঁহার নাই। ক্রোধ-বিকৃত-মুখে অত্যন্ত তীক্ষ্ণ রুক্ষ কণ্ঠে তিনি বলিলেন,---'এ সময়ে আপনারা এখানে এসেছেন কেন ?'

অকস্মাৎ তাঁহার এত রাগের কারণ কি হইতে পারে বুঝিতে না পারিয়া বিস্ময়ে স্তম্ভিত হইয়া গেলাম। বিমল বলিল,---'আপনি রাগ করছেন কেন রামবাবু? সময়টা কি এমন খারাপ!'

গলা আরো চড়াইয়া রামপদবাবু বলিলেন,---'রাগ করছি কেন তার কৈফিয়ৎ আপনাকে দিতে হবে নাকি? যাত্রীদের এখানে আসার অধিকার নেই জানেন!'

বিমল চটিয়া গিয়া বলিল, 'আপনার অত মেজাজ দেখাবারই বা কি অধিকার আছে?'

'অধিকার আলবৎ আছে। না ব'লে কয়ে আমার বোটে কি জন্যে উঠেছেন? এটাও কি ষ্টীমার নাকি?'

'না, এটা লাট সাহেবের অন্দর মহল।' বিমল আরো কিছু বলিত কিন্তু তাহাকে জোর করিয়া টানিয়া আনিলাম। মালবাবুর রাগটা যতই অস্বাভাবিক হউক না কেন, আমরাও যে আমাদের অধিকারের সীমা লঙ্ঘন করিয়াছি একথা অস্বীকারের উপায় নাই। এক্ষেত্রে ঝগড়া করিয়া লাভ নাই। বিমলকে সেই কথাই বুঝাইতে চেষ্টা করিলাম। কিন্তু তাহার রাগ সহজে যাইবার নয়। বলিল, 'মাথাটা ঐখানে গুঁড়ো ক'রে দিয়ে আসাই উচিত ছিল---এমন অভদ্র জানোয়ার ত কখনো দেখিনি। আমরা যেন ওর বোটে চুরি করতে গেছি।'

সে রাত্রিটা তাহার পর সাধারণভাবেই কাটিল। হাস্যধ্বনির মত কোন কিছু শুনিবার ক্ষীণ আশা মনের ভিতর ছিল। কিন্তু তাহা পূর্ণ হইল না।

সমস্ত রহস্যের কতকটা মীমাংসা সকাল বেলা হইল। মাতলার খাঁড়ির ভিতর দিয়া ষ্টীমার চলিতেছে। চারিধারে অর্দ্ধজলমগ্ন নাতিউচচ উদ্ভিদে সমাচ্ছন্ন ছোট ছোট দ্বীপ। অবজারভেশন ব্রীজ হইতে অদূরে সমুদ্রের বিশাল দিগন্ত-বিস্তৃত মরকতনীলকান্তি দেখা যায়। কয়েকটা শঙ্খচিল আমাদের ষ্টীমারের অনেকক্ষণ ধরিয়া সঙ্গ লইয়াছে। ষ্টীমারের পিছনে, প্যাড্‌লে আলোড়িত হইয়া যেখানে বিক্ষুব্ধ জলের স্রোত বহিয়া যাইতেছে, সেখানেই তাহাদের দৃষ্টি। তাহার উপর বার বার ঝাঁপ দিয়া পড়িয়া তাহারা মাছ ধরিবার চেষ্টা করিতেছিল। বেলা পড়িবার সঙ্গে অনাবৃত ব্রীজে রোদের তাত বেশী লাগায় নীচে আসিয়া একধারের রেলিঙ্ ধরিয়া দাঁড়াইলাম। দেখিবার অবশ্য কিছু নাই। সামনে মালবাবুর বোট। অন্যমনে ষ্টীমার ও বোটের মাঝের জলের ব্যবধানটুকুর দিকে চাহিয়াছিলাম। জল বেশ ঘোলা, কিন্তু কোনপ্রকার আবর্জনা নাই। সে জল এত স্থির মনে হয় যে, শুধু সে দিকে চাহিয়া ষ্টীমারের কোন্ দিকে গতি বুঝিবার উপায় নাই। জলের উপর নিজের মাথার ছায়া দেখিয়া বুঝিয়াছিলাম ষ্টীমার সোজা পূবমুখে চলিতেছে।

হঠাৎ অবাক হইয়া গেলাম। আমার মাথার ছায়ার কাছে অপর দিক হইতে আর একটি মাথার ছায়া পড়িয়াছে।

সবিস্ময়ে মুখ তুলিয়া দেখিলাম গাধাবোটের স্তূপাকার গাঁটরির একটি ফাঁক হইতে একটি মেয়ে মুখ বাড়াইয়া আমারই মত জলের দিকে চাহিয়া আছে। আমার সহিত চোখাচোখি হইতেই মেয়েটি খিলখিল করিয়া হাসিয়া উঠিল কিন্তু সেখান হইতে নড়িল না।

এ হাসি চিনিতে দেরী হইল না। দেখিলাম হাস্যধ্বনি হইতে তাহার মুখ সেদিন নিতান্ত ভুল অনুমান করি নাই। মেয়েটির বয়স বছর পনেরো ষোলোর বেশী নয় অবশ্য, কিন্তু মুখ চোখ দেখিয়া তাহাও বোঝা সহজ নয়। চোখের দৃষ্টিতে, মুখের হাসিতে এমন একটি সারল্য আছে শিশুর মুখেও যাহা বেশী দেখিয়াছি বলিয়া মনে পড়ে না। হাসিটি অপরূপ হইলেও মেয়েটির মুখখানিতে কেমন একটি রুগ্ন ম্লানিমা আছে। রুক্ষ চুলের রাশ শীর্ণ মুখটিকে যেন অতিরিক্ত পাণ্ডুরতা দান করিয়াছে।

হাসির শব্দ শুনিয়া বিমলও আছে আসিয়াছিল। মেয়েটি তখনও স্মিতমুখে সরল কৌতূহলী দৃষ্টিতে আমাদের দিকে চাহিয়া আছে। এই লজ্জাবোধের অভাব হইতে তাহার সারল্যের স্পষ্টতর প্রমাণ পাইলাম।

তাহার পর কী যে হইল বুঝিতে পারিলাম না। অস্ফুট ভয়ের শব্দ করিয়া হঠাৎ একেবারে পাংশু-বর্ণ হইয়া মেয়েটি মুখ সরাইয়া লইল। আশে

পাশে চাহিয়া এই আকস্মিক ভয়ের কোন কারণই খুঁজিয়া পাইলাম না।

দুপুর বেলা হঠাৎ মালবাবু দেখা করিতে আসিলেন। তাঁহার আবার এক পরিবর্ত্তন হইয়াছে। গত রাত্রের ঘটনার জন্য তাঁহার লজ্জা ও অনুশোচনার অন্ত নাই। কি বলিয়া আমাদের নিকট হইতে তিনি যে ক্ষমা প্রার্থনা করিবেন তাহা ভাবিয়া পাইতেছেন না। জীবনভর ঘা খাইয়াই মেজাজ তাঁহার বিগড়াইয়া গিয়াছে--- একটা মানুষের আর কত সহে। আর ভদ্রতার তিনি জানেনই বা কি। দিন রাত্রি কুলী খালাসীর সঙ্গে মিশিয়া তাহাদের সামিল হইয়া গিয়াছেন। কাল ঘুমের ভিতর হঠাৎ জাগিয়া উঠিতে হওয়ার দরুণই মাথাটা ঠিক ছিল না। আমরা যেন তাঁহার এ অপরাধ মার্জনা করি এবং মার্জনা যে করিয়াছি তাহা প্রমাণ করিবার জন্য রাত্রের আহারটা তাঁহার কেবিনেই সমাধা করি। বিনয়ের এই আতিশয্যে অভিভূত হইয়া বিশেষ কিছু বলিতে পারিলাম না। রামপদবাবু আরো বার কয়েক অনুরোধ করিয়া বিদায় লইলেন।

বিমল সমস্তক্ষণ চুপ করিয়াছিল। রামপদবাবুর বাক্য-স্রোতের মাঝে দু'একটা উত্তর আমি দিবার চেষ্টা করিয়াছি। এবার সে আমার দিকে চাহিয়া বলিল, 'ব্যাপারটা কিছু বুঝতে পারলে দাদা?'

বুঝিতে কিছু পারি নাই। ওই মেয়েটির সহিত রামপদবাবুর গতরাত্রের রাগ ও এদিনের অনুশোচনার যদি কোন সম্বন্ধ থাকে তাহা হইলে সে সম্বন্ধ আমার বুদ্ধির এখনো অগোচর। মেয়েটির আকস্মিক ভয়ও আমার কাছে দুর্ব্বোধ্য।

ষ্টীমারের সেকেণ্ড মেট অত্যন্ত ভাল লোক। বয়সকালে সে বারদরিয়ায় অনেক ঘুরিয়াছে, এখন আর পারে না। দেশ হইতে দূরে থাকিতে ভালও লাগে না, তাই এই নদীর কাজ লইয়াছে। বুড়া প্রথম দিনই আমাদের কাছে একজোড়া ভাল শীতলপাটি অত্যন্ত সস্তায় বিক্রী করিবার প্রস্তাব করিয়াছিল। এমন খাঁটি জিনিষ আজকাল নাকি পাওয়া যায় না। পাটি ক্রয় করিতে পারি নাই কিন্তু আলাপ জমিয়া গিয়াছিল।

আজ আবার তাহাকে ধরিয়া বসিলাম। কথায় কথায় মালবাবুর কেবিনের রহস্যের কথা উঠিল। আশ্চর্য্যের বিষয় সেখানে যে একটি মেয়ে আছে এ কথা বুড়া প্রথমতঃ স্বীকার করিতেই চাহিল না। আমরা নিজের চক্ষে দেখিয়াছি বলার পর খানিক চুপ করিয়া থাকিয়া বলিল, 'তা হবে বাবু, আমরা জানি না। নিজের কাজকর্ম্ম নিয়েই থাকি, আমাদের ফুরসৎ কই?'

বাধ্য হইয়া শীতলপাটিটা ক্রয় করার প্রস্তাবটা আবার করিলাম। সেকেণ্ড মেট এবার একটু নরম হইল বোধ হয়। কিন্তু শীতলপাটি ক্রয় করিবার প্রস্তাবেও বেশী কিছু সে জানাইতে পারিল না। মালবাবুর স্ত্রী বহু দিন আগে আত্মহত্যা করিয়া মরিয়াছিল, না গৃহত্যাগ করিয়া গিয়াছিল এমনি একটা কথা সে শুনিয়াছে। এই মেয়েটি মালবাবুরই কন্যা। গত বৎসর হইতে তিনি ইহাকে সঙ্গে লইয়া ফিরিতেছেন। মেয়েটিকে ষ্টীমারেও মালবাবু বাহির হইতে দেন না। ভদ্রলোক কোন আরোহী থাকিলে তাহাকে ত দেখাই যায় না। মেয়েটি খুলনার জেটিতে যেবার ষ্টীমার হইতে লাফ দিয়া পলাইবার চেষ্টা করে, মাত্র সেইবার সে ভাল করিয়া মেয়েটিকে দেখিয়াছে। ইহার বেশী কিছু সে জানে না।

বিমল জিজ্ঞাসা করিল, 'মেয়েটি পালাতে চেয়েছিল কেন?'

'তা কি জানি বাবু! মালবাবুর নসীব নেহাৎ মন্দ, নইলে একটা মেয়ে, সেও অমন হয়', বলিয়া সেকেণ্ড মেট আবার তাহার পাটির গুণব্যাখ্যা আরম্ভ করিল। তাহার নিকট হইতে আর কিছুই বাহির করা গেল না।

সমুদ্রের দিকে আবার পিছু ফিরিয়া সুন্দরবনের গভীর অংশের ভিতর দিয়া আমরা চলিয়াছি। এখানে সঙ্কীর্ণ নদীপথ। একটু এদিক ওদিক হইলেই মনে হয়, ষ্টীমার পাড়ে লাগিয়া যাইবে। সূচিভেদ্য অন্ধকারের ভিতর সার্চলাইটের আলো শাণিত তরবারির মত এক পাড় হইতে অন্য পাড়ে

ঘুরাইতে ঘুরাইতে ধীরগতিতে ষ্টীমার চলিয়াছে। উপর হইতে সারেঙের আদেশের ঘণ্টা ক্ষণে ক্ষণে বাজিয়া উঠিতেছে। দুপাশে দুর্ভেদ্য গরান সুঁদরির জঙ্গল। তাহার উপর সার্চলাইটের আলো পড়িবামাত্র মন আপনা হইতেই উদ্‌গ্রীব হইয়া উঠে---মনে হয় এই ক্ষণিক আলোয় অরণ্যের কি যে ভীষণ রহস্য আমাদের চোখের উপর এখনি উদ্‌ঘাটিত হইবে। আসলে কিছু তেমন না হইলেও সমস্তক্ষণ গা কেমন ছম ছম করিতে থাকে। অরণ্যের এই গোপন নির্জন প্রদেশে আমরা যে অনধিকার প্রবেশ করিয়া ক্ষমাহীন অপরাধ করিয়াছি। মনে হয় ষ্টীমারের আওয়াজের ভিতরেও বিশাল অরণ্য-ভূমির কেমন একটা ক্ষুব্ধ আক্রোশের গুমরানি শোনা যায়। সমস্ত দেহমন তাহাতে অস্পষ্ট আশঙ্কায় আড়ষ্ট হইয়া পড়ে।

আজ রাতে আর লাফাইয়া মালবাবুর বোটে উঠিতে হইল না। একজন খালাসী আমাদের অভ্যর্থনা করিয়া লইয়া গেল। সামান্য গাধাবোটের ভিতরও মালবাবুর ঘরটি দেখিলাম নিতান্ত মন্দ নয়। গৃহের সমস্ত উপকরণই সেখানে আছে।

কাঠের মেঝের উপর সতরঞ্চি পাতা ছিল। সেখানেই রামবাবু বসিতে বলিলেন। ঘরের চারিদিকে চাহিয়া দেখিতেছিলাম। আমাদের সামনেই একটি দরজা চোখে পড়িল। পাশে আরো একটি ঘর তাহা হইলে আছে। কিন্তু সে ঘরের দরজার এদিক হইতে খিল দেওয়া।

রামবাবুকে আজ কেমন যেন বিচলিত মনে হইতেছিল। আহারের যোগাড় নিজেই করিতে করিতে মাঝে মাঝে অসংলগ্ন দু'একটি কথা বলিতেছিলেন। আমাদের মনও স্বাভাবিক অবস্থায় ছিল না, আলাপ জমিতেছিল না বোধ হয় সেই জন্যই।

বন্ধ দরজার ওধারে কি একটা শব্দ হইল একবার। রামবাবু একটু যেন চমকাইয়া উঠিলেন। আমরাও উৎকীর্ণ হইয়া উঠিয়াছিলাম।

রামবাবু হঠাৎ অন্য কথা পাড়িলেন। এখন আমরা যেখান দিয়া চলিয়াছি এত গহন জঙ্গল সুন্দরবনে নাকি খুব কম স্থানেই আছে। দিনের বেলা কখন কখন ষ্টীমার হইতেই এখানে বাঘ দেখা গিয়াছে। একবার একটা বাঘ নদী পার হইবার সময় ষ্টীমারের সামনে পড়িয়া কি রকম নাকাল হইয়াছিল তাহার গল্পও তিনি করিলেন।

সহজ হইবার চেষ্টা করিলেও বুঝিতে পারিতেছিলাম, রামবাবুর মন অস্থির হইয়া আছে।

আহার করিতে বসাইয়া রামবাবু প্রথম তাঁহার কন্যার কথা উল্লেখ করিলেন। বলিলেন, 'আপনাদের জন্য কিছুই করতে পারলাম না। মেয়েটার আজ অসুখ, উঠতে পারছে না, নইলে তার হাতের রান্না খেয়ে খুসী হতেন।'

বিমল আসনের উপর হইতে হাত গুটাইয়া বসিয়াছিল। হঠাৎ তাহার কথায় চমকাইয়া উঠিলাম। 'আপনি মিথ্যে কথা বলছেন রামবাবু।'

একটি কথায় ঘরের ভিতর কি যে পরিবর্ত্তন হইয়া গেল তাহা বোঝান কঠিন।

রামবাবুর মুখ একেবারে দেখিলাম ছাইএর মত সাদা হইয়া গিয়াছে। অস্ফুট স্বরে বলিলেন--- 'মিথ্যে কথা। কেন?'

বিমল দৃঢ়কণ্ঠে বলিল, 'হ্যাঁ, মিথ্যে কথা, আপনার মেয়ের অসুখ করেনি।'

রামবাবু মাথা নীচু করিয়া নীরবে বসিয়া রহিলেন। বিমল বলিতে লাগিল, 'আপনার মেয়েকে আপনি ঘরে বন্ধ ক'রে পায়ে শেকল দিয়ে রেখেছেন। শুধু এখন নয়, এ রকম ভাবে শেকল দিয়ে তাকে অনেক সময়েই আপনি রাখেন।'

এবার আমিই প্রতিবাদ করিলাম---'কি বলছ বিমল?'

'ঠিকই বলছি, কাল থেকেই আমার কি রকম সন্দেহ ছিল। আজ সন্ধ্যায় আমি নিজে গাধাবোটের ধার দিয়ে ঘুরে গোপনে দেখে গেছি। ঘর অন্ধকার হ'লেও পায়ের শেকল দেখতে আমার ভুল হয়নি।'

রামবাবু এতক্ষণের মধ্যে একবারও মাথা তোলেন নাই। একবার কাতরভাবে আমাদের দিকে চাহিয়া কি যেন বলিতে চাহিলেন। বিমল তাঁহাকে সুযোগ দিল না।

তীব্র কণ্ঠে সে বলিল, 'আর মিথ্যে কৈফিয়ৎ তৈরি করবার চেষ্টা করবেন না। আমরা সবই

বুঝতে পেরেছি। আপনার মত পিশাচকে ডাল-কুত্তা দিয়ে খাওয়ালেও উপযুক্ত শাস্তি হয় না। আপনার স্ত্রী আত্মহত্যা ক'রে আপনার উৎপীড়ন থেকে বেঁচেছে। আপনার অসহায় মেয়ে পালাবার চেষ্টা ক'রে বিফল হয়েছে, হয়ত শেষ পর্য্যন্ত তাকে'ও মার পথ নিতে হবে।'

স্তব্ধ হইয়া বিমলের কথা শুনিতেছিলাম। রামবাবুর বহু রেখাঙ্কিত কাতর মুখের দিকে চাহিয়া সত্যই বিশ্বাস করিতে পারিতেছিলাম না যে, সে মুখের পিছনে এত বড় পৈশাচিক মন আত্মগোপন করিয়া আছে। ভাবিতেছিলাম, নিজের স্ত্রী ও নিজের কন্যাকে এভাবে যন্ত্রণা দিবার কি হেতু তাঁহার থাকিতে পারে। ইহা যদি তাঁহার অহেতুক বিলাস হয় তাহা হইলে সত্যই তাঁহার পৈশাচিকতা আমাদের ধারণার অতীত।

বিমল বলিতেছিল, 'এই নির্জন নদীপথে মানুষের দৃষ্টি এড়িয়ে গোপন থাকার সুবিধে আপনি অনেকদিন পেয়েছেন। কিন্তু এবার আর নিষ্কৃতি নেই জানবেন।'

রামবাবু হঠাৎ উঠিয়া দাঁড়াইলেন। দেখিলাম তাঁহার মুখ হইতে পূর্ব্বের সেই গাঢ় ছায়া অনেকটা সরিয়া গিয়াছে। নিজেকে তিনি যেন ইতিমধ্যে শান্ত করিয়াছেন। এবার তিনি কি করিবেন বুঝিতে না পারিয়া আমরাও সঙ্গে সঙ্গে উঠিয়া দাঁড়াইলাম। কেবিনের দেওয়াল হইতে বাতিটা পাড়িয়া লইয়া বন্ধ দরজার দিকে অগ্রসর হইয়া রামবাবু বলিলেন, 'আসুন'।

তাঁহার এই আকস্মিক আচরণে বিমলও কেমন বিমূঢ় হইয়া পড়িয়াছিল। আমরা নীরবে তাঁহাকে অনুসরণ করিলাম।

দরজা খুলিয়া যে ঘরে রামবাবু প্রবেশ করিলেন আকারে সেটি অত্যন্ত ছোট। লণ্ঠনের আলোয় দেখা গেল, আসবাবপত্র সেখানে কিছুই নাই এবং সত্যই কাঠের মেঝের একটি শিকলের সহিত বদ্ধ হইয়া মেয়েটি সেখানে বসিয়া আছে।

আমাদের দেখিয়াই মেয়েটি উচ্চৈঃস্বরে হাসিয়া উঠিল। সেই অপরূপ হাসি। রামবাবু নত হইয়া তাহার শিকলটাই বুঝি খুলিতে গেলেন।

সহসা আমাদের স্তম্ভিত করিয়া মেয়েটি তাঁহার হাত কামড়াইয়া ধরিল। আহত হাত অতি কষ্টে ছাড়াইয়া তাহার শিকল খুলিয়া রামবাবু যখন সোজা হইয়া দাঁড়াইলেন তখন তাঁহার ক্ষতস্থান হইতে রক্ত পড়িতেছে।

কিন্তু তাঁহার আহত হাতের চেয়ে বিস্ময়কর দৃশ্য তখন আমাদের বিহ্বল করিয়া দিয়াছে। শিকল খোলা হইতেই আবার খিল খিল করিয়া হাসিয়া মেয়েটি একদিকের দেওয়ালে ভর দিয়া উঠিয়া দাঁড়াইল। এ পর্য্যন্ত তাহার মুখটুকুই দেখিয়াছি। লণ্ঠনের আলোয় তাহার সম্পূর্ণ চেহারা দেখিয়া শিহরিয়া উঠিলাম। সৃষ্টির পরমাশ্চর্য্য নারীদেহ লইয়া প্রকৃতির ইহার চেয়ে নিষ্ঠুর পরিহাস বুঝি আর হইতে পারে না। কোমল এবং প্রায় স্বাভাবিক মুখখানির জন্য বিকলাঙ্গ দেহের বীভৎস ছন্দহীনতা আরো যেন অসহ্য হইয়া উঠিয়াছে। বুঝিলাম, তাহার চোখে সরলতা বলিয়া যাহা ভুল করিয়া-ছিলাম তাহা মনের মহাশূন্যতার আভাস মাত্র। কণ্ঠের অপরূপ হাসি দিয়া নির্ম্মম বিধাতা তাঁহার সৃষ্টি-বিভীষিকার উপর ব্যঙ্গের চরম ছাপ রাখিয়াছেন।

বিমল সহসা অস্ফুট চীৎকার করিয়া উঠিল। তাহার পর দ্রুতবেগে ঘরের বাহিরে গিয়া তীব্রস্বরে যেন আর্ত্তনাদ করিয়া বলিল, 'চলে এস, শীগ্‌গির চলে এস---এ আর দেখা যায় না।'

মেয়েটি শূন্যদৃষ্টিতে তখনও আমাদের দিকে তাকাইয়া আছে। আমাকে বাহিরে লইয়া গিয়া রামবাবু দরজা বন্ধ করিয়া দিলেন। নিঃশব্দে আমরা আবার আসনে গিয়া বসিলাম।

খানিকক্ষণ সব চুপচাপ ছিল। হঠাৎ ভিতর হইতে মেয়েটি দরজার উপর তাহার সমস্ত শক্তি দিয়া আঘাত করিতে লাগিল। হঠাৎ সে আস্ফালন শুনিলে মনে হয় হিংস্র কোন পশুকে বুঝি পিঞ্জরে আবদ্ধ করিয়া রাখা হইয়াছে। এ তাহারই ক্ষুদ্র আক্রোশের পরিচয়।

রামবাবুর চোখ দেখিলাম অশ্রুসজল হইয়া আসিয়াছে। বলিলেন, 'ওই জন্যেই মাঝে মাঝে

শেকল দিয়ে রাখতে হয়। ছাড়া থাকলে এ সময় জলে ঝাঁপ দিয়েও পড়তে পারে।'

মেয়েটি খানিক এইভাবে আস্ফালন করার পর শ্রান্ত হইয়াই বোধ হয় চুপ করিল। বিমল অনুতপ্ত কণ্ঠে বলিল, 'আমায় ক্ষমা করুন রামবাবু!'

রামবাবু বিষণ্নমুখে বলিলেন, 'আপনার দোষ ত' কিছু নেই বিমলবাবু। আপনি একটু ভুল বুঝেছিলেন মাত্র। কিন্তু আমায় সামান্য যে ভর্ৎসনা করেছেন তার চেয়ে অনেক বেশী আমার প্রাপ্য। বিধাতার কাছে সেই পাওনা মিলছেও আজ পনেরো বছর।'

একটু চুপ করিয়া থাকিয়া রামবাবু আবার বলিলেন, 'নিজের সন্তানের এই রূপ দিনের পর দিন দেখার যন্ত্রণা সহ্য করতে না পেরে উন্মাদ হয়ে আমার স্ত্রী আত্মহত্যা করে। সে রেহাই পেয়েছে কিন্তু আমার মুক্তি নেই। সংসারের মাঝে ওকে নিয়ে প্রতিদিন মানুষের কৌতূহলী দৃষ্টির সামনে থাকা একেবারে অসহ্য। এই ষ্টীমারে ত নিজের যন্ত্রণা নিয়ে নির্জনে থাকতে পাই। খালাসীদের কাছে আমার তেমন সঙ্কোচ নেই---তাদের কৌতূহল পরিমিত। তারা অভ্যস্ত হয়ে গেছে। আপনাদের মত আমার সমকক্ষ লোকদেরই আমার ভয়।'

রামবাবু থামিলেন। ভিতরে মেয়েটি আবার অশান্ত হইয়া উঠিয়াছে। তাহাকে দরজার বাহির হইতে বার দুই ধমক দিয়া একটু শান্ত করিয়া আসিয়া রামবাবু আবার তাঁহার কথা বলিতে আরম্ভ করিলেন। তাঁহার সমশ্রেণীর কোন যাত্রী ষ্টীমারে উঠিলে তাঁহার উদ্বেগের সীমা থাকে না। তাহাদের কৌতূহলী দৃষ্টি হইতে প্রাণপণে তিনি মেয়েটিকে আড়ালে রাখিবার চেষ্টা করেন। তাহার দিকে কেহ ঘৃণাভরে তাকাইতেছে একথা ভাবিলে তাঁহার যন্ত্রণা দ্বিগুণ হইয়া উঠে।

'ও যে আমারি অপরাধের প্রত্যক্ষ শাস্তি তা জানি। কিন্তু নিজের প্রায়শ্চিত্তকে সাধারণের চোখের সামনে প্রকাশ ক'রে রাখার শক্তি আমার নেই।'---রুদ্ধ গলায় শেষ কথাগুলি বলিয়া রামবাবু দুই হাঁটুর ভিতর মাথা গুঁজিয়া চুপ করিলেন।

স্তব্ধ হইয়া বসিয়া রহিলাম---করুণায় নয়, হতাশায়।

জনহীন শ্বাপদ-সঙ্কুল গহন অরণ্যের ভিতর দিয়া তখন ষ্টীমার চলিতেছে। সে অরণ্য ভয়ঙ্কর, কিন্তু মনে হইল মানুষের মনের অরণ্য রহস্য-বিভীষিকায় তাহাকেও ছাড়াইয়া গিয়াছে।

পাপ করিতে পারে এত বড় অহঙ্কার ত পশুর নাই।

অর্থহীন এ দুর্ব্বল দম্ভ শুধু মানুষের। মনের গহন অন্ধকারে এ দম্ভের নিরর্থক নিদারুণ শাস্তিও তাই তাহার একার।

# দুর্লঙ্ঘ্য

বিনয়বাবু আমার কথায় একটু হাসলেন ; তার পর সামনের দিকে চেয়ে ধীরে ধীরে বল্লেন---তোমার কথাটা একেবারে ভুল নয়। আজকালকার ছেলেমেয়েরা জীবনের স্বরূপ যেন জেনে নিয়েই আসে, তাদের মনে কোন ভ্রান্তি, কোন মরীচিকা-মোহ নেই। কিন্তু তা' ব'লে ট্র্যাজিডিকে তারা এড়িয়ে যেতে পারে মনে করো না। আমাদের ছিল স্বপ্নভঙ্গের আকস্মিক আঘাত, আর তোমাদের হচ্ছে, মন্থর অবিরাম প্রাত্যহিক নিরাশার ট্র্যাজিডি। যদি তুলনা করতে চাও তা হ'লে বলব, আমাদেরই ছিল শ্রেয়।

সামনের জানালা দিয়ে বন্ধুর উপত্যকার পারে পাদপহীন পর্ব্বতের রুক্ষ ধূসর রেখা দেখা যাচ্ছে। ওই রেখাটুকুই এখানকার প্রকৃতির কঠোরতাকে যথেষ্ট স্পষ্ট ক'রে তুলেছে। বাড়ীর পেছনের দিকে বিশাল খনির উদ্ধত যন্ত্র-দানব আকাশের দিকে আস্ফালন ক'রে উঠে সমস্ত নিসর্গ দৃশ্যকে কি রকম ভয়াবহ ক'রে তুলেছে তা না দেখতে পেলেও ক্ষতি নেই। সে দিকে চাইলেই মনে পড়ে বাঙ্গলার সরল মাটি ছাড়িয়ে অনেক দূরে আমরা প্রবাসী, নইলে ঘরের ভেতর কোন আরামের উপকরণের অভাব নেই। বাঙ্গালীর ঘরের একটি নিজস্ব শ্রীও সেখানে আছে। দেখে কে বুঝবে যে, এটি চিরকুমার এক প্রৌঢ়ের দীর্ঘ বিশ বৎসরের আশ্রয় মনে হয় যেন মেয়েদের হাতের কল্যাণ-চিহ্ন ঘরটির সব জায়গায় পরিস্ফুট।

বন্ধ্যা রুক্ষ মাটির দেশে আমরা দুটি মাত্র বাঙ্গালী, একত্র হয়েছি জীবিকা অন্বেষণের প্রয়োজনে। বিনয়বাবু এখানকার ডাক্তার, আমি নিম্নপদস্থ ইঞ্জিনিয়ার। আমার সম্বন্ধে জীবিকা অন্বেষণের কথাটা সম্পূর্ণভাবে সত্য কিন্তু বিনয়বাবু সম্বন্ধে সে কথা ঠিক বলা চলে কি না সে বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। আমার এক এক সময়ে মনে হয়, বিনয়বাবু জীবিকা অর্জনের জন্যে এই সুদূর স্বজনহীন প্রবাস বেছে নেন নি---বেছে নিয়েছেন আত্মগোপনের প্রয়োজনে, ---জীবনের অবিস্মরণীয় কোন ঘটনাকে একান্ত গোপন মনে লালন করবার অভিপ্রায়ে।

বিদেশে আমরা দুটি মাত্র বাঙ্গালী, বয়সের পার্থক্য অনায়াসে ভুলে মিলতে পেরেছি। বিনয়বাবু অতি সহজে আমার কাছে নিজেকে উন্মুক্ত করেছেন। বার্দ্ধক্যকে সমীহ করার প্রয়োজনে আমায় আড়ষ্ট থাকতে হয় নি।

বিনয়বাবুকে'ও নিজেকে আমার বয়সের স্তরে নামবার জন্য যে বিশেষ চেষ্টা করতে হয়েছে তা মনে হয় না। বিনয়বাবু বৃদ্ধ হয়েছেন খালি বয়সেই---মাথার চুলের শুভ্রতাই তাঁর বয়সের একমাত্র সাক্ষ্য, নইলে দেহ 'ও মনে কোথাও তাঁর কোন ভাঁজ পড়েছে ব'লে বোঝা যায় না।

বন্ধ্যা দেশের শুষ্ক হাওয়াই তাঁকে এমন সজীব রেখেছে কি না কে জানে।

বিনয়বাবুর পরিচয় দিতে গিয়ে গল্পের ভূমিকা প্রায় ক'রেই ফেলেছি---এবার আসল ধারায় নেমে এলেই হয়।

বিনয়বাবুর কথায় বললাম---আমি ত 'ওই কথাই বল্‌ছি। আপনাদের সময়ে মরীচিকা মিলিয়ে যাবার আগে পর্য্যন্ত তবু আপনারা কল্পনার স্বর্গে নিশ্চিন্ত আরামে থাকতে পেতেন, আমাদের

আগাগোড়াই হতাশা। জ্ঞানবৃক্ষের ফল খাবার প্রায়শ্চিত্ত আমাদের প্রতিদিনই করতে হচ্ছে।

বিনয়বাবু বললেন---অবশ্য যাকে জ্ঞানবৃক্ষ বলছ, সে যদি সত্যি জ্ঞানবৃক্ষ হয়। স্বষ্টিটা দুঃখবাদের উদাহরণ নাও হ'তে পারে।

আমি একটু হাসলাম, বল্লাম---আপনি নিজের প্রতিবাদ করছেন।

---করছি? তা করছি বটে! এক এক সময়ে করতেও ইচ্ছে করে। জ্ঞান যতই নির্ভুল ও সম্পূর্ণ হোক তাতে সান্ত্বনা ত নেই! তার চেয়ে মরীচিকাও যে ক্ষণিক হ'লেও ঢের সুখের। এক এক সময়ে নিজেকে প্রবঞ্চনা করার লোভ দুর্নিবার হয়ে ওঠে।

চুপ ক'রে ছিলাম। বিনয়বাবু আবার বল্লেন---কিন্তু যাই বল, আমাদের সে মোহের যুগে পৃথিবীতে রঙ্ ছিল, রেখার বৈচিত্র্য ছিল। তোমরা মোহ-মুদ্গর দিয়ে সব সমতল ক'রে ফেলেছ---সব এক-রঙা। তোমাদের যুগ নিয়ে আর গল্প হয় না।

হেসে বল্লাম---আপনাদের যুগের একটা গল্প শুনি না।

বিনয়বাবু আমার দিকে চেয়ে একটু হেসে বল্লেন---নেহাৎই শুনবে? বল্‌তে আমার অবশ্য আপত্তি নেই। তবে সেই একঘেয়ে ট্র্যাজিডি।

তা ত জানি। তবু বলুন না।

বিনয়বাবু বাইরের দিকে চেয়ে বল্লেন---গল্প একালের নয়, এদেশেরও নয়, কিন্তু একালের না হোক, এদেশেরই বুঝি হওয়া উচিত ছিল। এমনি শুক্‌নো রুক্ষ তার রূপ, কোথাও সরসতা নেই, শুধু কাঠিন্য। তা ছাড়া আমি গুছিয়েও বল্‌তে পারব না বোধ হয়। তবু শোন।

তারপর একটু চুপ ক'রে থেকে বিনয়বাবু আবার আরম্ভ করলেন: সে যুগের কথা খুব সুন্দর নয় কিন্তু তবু তোমরা তার কিছুই জান না। তোমরা সে যুগের কথা বইয়েই পড়েছ। হয়ত মনে কর, সব তোমরা বোঝ কিন্তু আসলে সে যুগের বাঙ্গলার কিছুই তোমরা জান না। বাঙ্গলা দেশের উনবিংশ শতাব্দী আর বিংশ শতাব্দীতে এমন একটা তফাৎ আছে যে, আমার এক এক সময় মনে হয় এদুটোর ব্যবধান মাত্র এক সেকেণ্ড নয়---একটা গোটা শতাব্দী। এই দেখ, বৃদ্ধ বয়সের যা দোষ গল্প বল্‌তে বসে সেই বাচালতাই কর্‌ছি।

তোমাদের কাছে চিন্তার স্বাধীনতা একটা স্বাভাবিক স্বতঃসিদ্ধ ব্যাপার---এতে তোমরা আশ্চর্য্যও হও না, কোন থ্রিলও পাও না, কিন্তু আমরা তখন সবে মনের খোলসে ঠোকর মেরে একটু আধটু ফুটো করেছি, ঠোকর মারাতেই আমাদের ছিল রোমাঞ্চ! আমাদের মনে তার নিজস্ব একটা মোহ ছিল। দোকানে লুকিয়ে চা খেয়েই আমাদের বুক ভরে উঠত গর্ব্বে, ফাউল খেতে পারলে নিজেকে আমরা নেপোলিয়ানের সমান মনে করতাম! ধুতির বদলে প্যাণ্ট পরা আমাদের কাছে ছিল দিগ্বিজয়ের সমান। তোমরা এখন এসব শুনে হয়ত হাসবে---কিন্তু সে যুগের আবহাওয়া তোমরা জান না তাই।

পুরুষের বেলায় যখন এই, তখন মেয়েদের ব্যাপারটা বোধ হয় আঁচ কর্‌তে পারো। দশের জায়গায় চৌদ্দ পর্য্যন্ত রেখে যে বাপ মেয়ের বিয়ে দেয়, সে একটা মস্তবড় সংস্কারক। কথামালা ছাড়িয়ে যে মেয়ে ইংরেজী ফাষ্ট বুক ধরে তার মর্য্যাদা ও নিন্দার অবধি নেই।

সেই যুগে সূর্য্যকান্ত ব'লে একটি ছেলে নলিনী ব'লে একটি মেয়েকে ভালবেসেছিল।

আমি একটু হাসলাম।

বিনয়বাবু সেটুকু লক্ষ্য ক'রে বল্লেন---আচ্ছা, আচ্ছা, বকলম আর চালাব না। তোমরা এ যুগের ছেলে, সন্দেহ তোমাদের ঘোচান কঠিন। তা ছাড়া সূর্য্যকান্ত নামটাও বড় কটমট। বার বার উচ্চারণ করলে গল্পের রস ভঙ্গ হবার সম্ভাবনা। কিন্তু নলিনী নামটা থাক।

আমি মাথা নেড়ে সম্মতি জানালাম।

আমিই ভালবেসেছিলাম নলিনী ব'লে একটি মেয়েকে। তের চৌদ্দ বছরের মেয়েকে ভালবাসার কথা শুন্‌লে তোমাদের আবার হাসি পাবে হয় ত। কিন্তু আমি তোমায় বল্‌ছি, সে যুগে তা সম্ভব ছিল। বঙ্কিমবাবুর রাধারাণীর বয়স কত ছিল জান? প্রথম সংস্করণে বোধ হয় ছিল দশ এগার। পরের

সংস্করণে বদলেছিলেন কিন্তু বারোর বেশী বাড়াতে পারেন নি।

যাক্, নলিনী মেয়েটির কথাই বলি। নলিনী সে যুগের মেয়েদের অগ্রবর্ত্তিনী। তার বাবা ব্রাহ্ম না হয়েও ছিলেন সে যুগে অত্যন্ত অগ্রসর। নলিনী জানালা-সার্সি বন্ধ করা ছ্যাকরা গাড়ী ক'রে প্রত্যহ মেয়েদের স্কুলে গিয়ে সমস্ত পাড়ার জিহ্বার খোরাক জোগাত।

বল্‌তে পার অবশ্য কি সুযোগ ছিল সে যুগে প্রেমের। কিন্তু প্রেমের জন্যে কতটা সুযোগের দরকার হয়? ওপারে ওরা দেহ-সংলগ্ন হয়ে নাচবার সুযোগ পেয়ে অক্ষত হৃদয় নিয়ে সারা জীবন কৌমার্য্যে কাটিয়ে দেয়, আবার নদীর জলে চুলের ছায়া দেখেও এককালে রাজপুত্রেরা পাগল হ'য়ে যেত। সে রাজপুত্রেরা রূপকথাতেই বন্দী হয়ে আছে মনে করো না।

তাছাড়া নলিনীর সঙ্গে আমার দেখা হবার সুযোগের অভাব কি? বিশেষ ক'রে আমি ছিলুম তাদের জ্ঞাতি এবং সে যুগের সংস্কারকে জয় ক'রে মেডিক্যাল কলেজে মড়া কাটার বিদ্যে শিখতে সাহস করেছিলাম ব'লে তার বাবার অত্যন্ত প্রিয়।

আজকের দিনে থিয়েটার, বায়স্কোপ, একজিবিশন তোমাদের যে সুযোগ দেয়, আমাদের যুগে তাই দিত বিয়ে-বাড়ী। বিয়ে-বাড়ীতে সেকালেও ছিল অবাধ গোপন মিলনের সুযোগ ও স্বাধীনতা। পরিবারের বিবাহ, উপনয়নের মত শুভকর্ম্ম নিত্য হয় না বটে, কিন্তু তা'তে কি আসে যায়---হৃদয় বিনিময়ের পক্ষে একটি মুহূর্ত্তই যথেষ্ট।

না, নীরব প্রেমনিবেদন আমার ছিল না---প্রতিদানহীন ব'লেও আমার ধারণা নয়।

বিবাহের উৎসবের রাতে পরিত্যক্ত ছাদের অন্ধকার আলসের ধারে আমি এসে দাঁড়িয়েছি---সমস্ত বাড়ীতে হাওয়া না পেয়ে নলিনীও উঠে এসেছে অন্যমনস্কভাবে ছাদের ওপর। এধারে এমন কিছু গাঢ় নয় যে কিছু দূরে মানুষ আছে কি না বোঝা যায় না, তবু বিশ্বাস করতে হবে যে, নলিনী আমায় দেখতে না পেয়েই আমার অত্যন্ত কাছ ঘেঁসে এসে দাঁড়িয়েছে, তখনকার জম্‌কালো, জরীতে ভারী বেনারসী শাড়ীটি গুছিয়ে প'রে।

আমি সামনের অন্ধকারের দিকে চেয়ে বলেছি---বাবা! নীচে কি গণ্ডগোল! টেকা যায় না!---এবং নলিনী সে স্বরে চমকে উঠে বলেছে,---ওমা, তুমি এখানে দাঁড়িয়ে আছ! কখন থেকে?

এই ত এলাম---ব'লে আমি সান্নিধ্যের উত্তেজনায় একটু কেঁপে উঠেছি। সদ্য পেটিকামুক্ত বেনারসী শাড়ীর অপূর্ব্ব গন্ধের নেশায় মাথায় আমার ঘোর লেগেছে।

তারপর আর কথা নেই।

নলিনী খানিক বাদে বলেছে---মাগো! ওইটুকু মেয়ের কি ক'রে বিয়ে হচ্ছে! আমি হ'লে কক্ষণ বিয়ে করতাম না।

রাঙা টুক্‌টুকে একটি বর হ'লেও না?

আমার বয়ে গেছে! অমন মাকাল ফল আমার চাই না।

আর এরকম নিষ্ফল হ'লে!---(অনুপ্রাস দেখে অবাক হয়ো না, দাশুরায় তখন আমাদের মন থেকে মরেনি)।

নলিনী বলেছে---ধ্যেৎ!

লক্ষ্য করলে বোধ হয় যে, আমাদের প্রেমের আলাপেও ছিল তখন সে যুগের সংস্কার-উন্মাদনার প্রভাব। তোমাদের যা গা সওয়া হয়ে গেছে আমরা তখন নতুন স্বাদ পেয়ে জাগরণে নিদ্রাতেও তা ভুলতে পারছি না।

এমনি প্রেমের চিত্র বেশী দেখবার আশা রেখো না---আমি সে আশা মেটাতে পারব না। বেশী পেড়াপীড়ি করলে মিথ্যে বানিয়ে বল্‌তে হবে। বুঝতেই ত পারছ যে তের বছরের মেয়ে আর আঠারো উনিশ বছরের ছেলে তখনকার বাধার ভেতর যা প্রেম করতে পারে, তা' নিয়ে চমকপ্রদ তেমন কোন পূর্ব্বরাগের ছবি তৈরী হ'তে পারে না, যাতে বুদ্ধিদীপ্ত বাণী করবে ঝলমল, ভাবাবেগের সমুদ্র উঠবে দুলে। তের বছরের মেয়ে কটা কথাই বা জানে? আর যা জানে তার কটাই বা বল্‌তে পারে গুছিয়ে। তোমায় ব্যাপারটা অনুমান ক'রে নিতে হবে।

কিন্তু তাই ব'লে প্রেম আমাদের কিছু কম গভীর মনে করো না, মৌন হ'লেও সে অতল।

আমি তখন ভবিষ্যতের কি সব অপরূপ স্বপ্নই দেখছি নলিনীকে কেন্দ্র ক'রে। স্বপ্নই বা তাকে বলি কেন। ভাগ্যকে তখন আমি মনে মনে ভাবী জীবনের ফরমাজ দিয়ে ফেলেছি, সে ফরমাজ যে অক্ষরে অক্ষরে পালিত হবে সে সম্বন্ধে আমার কিছু মাত্র সন্দেহ নেই। আগামী যুগের আমরা অগ্রদূত---প্রগতির বার্ত্তা বহন ক'রে চলব এগিয়ে! পৃথিবী তখন আমাদের কেন্দ্র ক'রে আবর্ত্তিত হ'তে সুরু করেছে।

নলিনী কি স্বপ্ন দেখেছিল সেই জানে, কিন্তু আমার থেকে বিশেষ তার তফাৎ ছিল ব'লে মনে হয় না।

এইবার গল্পকে আমি তিন চারটে বছরের উপর দিয়ে চোখ-কাণ বুজে টেনে নিয়ে যাব। এখানে রইল তোমার কল্পনার অবসর। তুমি ইচ্ছামত বিবরণে এটি ভরিয়ে নিতে পার। শুধু মনে রেখো, মরা মানুষের বুকের সমস্ত তথ্য জেনেও জীবিত মানুষের হৃদয় সম্বন্ধে আমি হতাশ হইনি এবং নলিনীও তার পাঠ্য পুস্তকে সৃষ্টির মূলে বিষ আছে এমন কোন তথ্য পায়নি। আমরা পরস্পরের আরো কাছে ঘেঁসে এসেছি এবং স্বপ্ন আমাদের তখন বর্ণবাহুল্যে আরো ঘোরালো হয়ে এসেছে।

এমন সময়ে ডাক্তারী পরীক্ষায় আমি হ'লাম সসম্মানে উত্তীর্ণ এবং সুদূর পশ্চিমে মোটা মাইনের এমন একটা চাকরীর সুযোগ পেলাম যা ইতিপূর্ব্বে নাকি কোন নেটিভের ভাগ্যে জোটেনি। নলিনীর বাবাই উৎসাহ দিয়ে আমায় পাঠিয়ে দিলেন। বাঙ্গালীর নাকি এমনি দুঃসাহসী হবারই বিশেষ প্রয়োজন আছে। প্রেম ও কর্ত্তব্য দুইএর মাঝে পড়ে কর্ত্তব্যের টানে ও নলিনীর বাবার উৎসাহে আমি চলে গেলাম এমন সুদূর এক জায়গায়, যেখানে সে সময়ে বৃথা অপব্যয়ের আশঙ্কায় লোকে চিঠি পাঠাতে পর্য্যন্ত সাহস করত না।

গল্প অত্যন্ত মামুলি প্রণালীতে চলেছে কিন্তু সে আমার দোষ নয়।

সে সুদূর প্রবাস থেকে চেষ্টা চরিত্র ক'রেও বছর দুয়েকের আগে আমি ফিরতে পারলাম না। কিন্তু ফিরতে না পারলেও মনে আমার কোন আশঙ্কা ছিল না। নলিনীর বাবার সাহস ও মানসিক সরলতায় আমার ছিল অটুট বিশ্বাস। আর যেই টলুক---মানুষের জিহ্বা সঞ্চালনে তিনি যে টলবেন না এ বিষয়ে আমার কোন সন্দেহ ছিল না। কিন্তু হায় মানুষের মন!

দু' বছর বাদে ফিরে এসে দেখলাম, দুনিয়ায় অপ্রত্যাশিত সব পরিবর্ত্তন হ'য়ে গেছে। পৃথিবী হঠাৎ আমাকে অবজ্ঞাভরে পরিত্যাগ ক'রে সূর্য্যকেই করছে প্রদক্ষিণ, পল বিপল হিসেব ক'রে। কাল আমার জন্যে অপেক্ষা করেনি, নলিনীর বাবা'ও না। জ্ঞাতি-কুটুম্বের ভর্ৎসনায় অতিষ্ঠ হয়ে নলিনীর তিনি বিবাহ দিয়ে দিয়েছেন।

কিন্তু আঘাত এইখানে নয়---আঘাত এই যে, নলিনী এক বৎসরের মধ্যে ফিরেছে বিধবা হয়ে!

মামুলি হোক, সেকেলে হোক, গল্প এইবার জমকালো হয়ে আরম্ভ হ'ল ভেবে তুমি বোধ হয় উল্লসিত হয়ে উঠছ। কিন্তু ভুল করলে, গল্প এবার প্রায় শেষ হয়ে এল। নলিনীর বাবার সংস্কারক-সত্তা আবার প্রবলভাবে জাগ্রত হওয়া সত্ত্বেও গল্প এল শেষ হয়ে।

একান্ত আদরের মেয়ের অশ্রুমোচনের সঙ্গে সমাজের গোঁড়ামির মূলে আঘাত দেবার জন্যে নলিনীর বাবা উঠলেন মেতে, ভালবাসার পাত্রীকে ফিরে পাওয়ার সঙ্গে উদারতার এতবড় কীর্ত্তি রাখবার সম্ভাবনায় আমার মন আনন্দে উঠল নেচে। কিন্তু নলিনী সেই যে ঘাড় বেঁকিয়ে দাঁড়াল সে ঘাড় আর সোজা করা গেলো না।

বিয়ে, দু'বার বিয়ে---কারুর হ'তে পারে না, না পুরুষ, না মেয়ের এই তার মত।

সেযুগে যা অসম্ভব, নলিনীর বাপ সে সুযোগও আমায় দিলেন। নলিনীর সঙ্গে দেখা ক'রে বুঝিয়ে বলার সুযোগ আমি পেলাম।

না, স্বামীর পাদুকা সামনে রেখে সে পূজোয় বসে ছিল না---তা হ'লে বুঝি কিছু আশা থাকত। তার বদলে তার মুখে দেখলাম অপরূপ সঙ্কল্পের

দৃঢ়তা, চোখে প্রেমের গভীর তন্ময়তা। যেন তার কাছে এপার-ওপারের যবনিকা গেছে সরে। প্রেমাস্পদের বিরহ সে জানে না।

ব্যথাও যেমন পেলাম, তেমনি পেলাম লজ্জা—হ্যাঁ লজ্জা, আমার সমস্ত কথা গেল ম্লান হয়ে মনের মধ্যে মিলিয়ে। কোন মতে সাধারণ দুটো আলাপ ক'রে বেরিয়ে এলাম।

বুঝলাম তেরো বছরের যে কিশোরীটির সঙ্গে আমি প্রেমের ছেলেখেলা করেছিলাম, সে কোথায় গেছে হারিয়ে। পূর্ণযৌবনা নলিনীর মন সত্যকার আর এক প্রেমের অমৃত-স্বাদ পেয়ে মধুময় হয়ে আছে। সে মনে আমার স্থান নেই।

বিনয়বাবু থামলেন।

আমি হতাশ হয়ে বল্লাম—এই! এই আপনার ট্র্যাজিডি!

ম্লান হেসে বিনয়বাবু বল্লেন—অত অধীর হ'লে চলবে কেন? গল্প শেষ হয়ে এসেছে, কিন্তু এইখানেই নয়।

দেশ থেকে এবার বিদায় নিলাম দীর্ঘ দিনের জন্যে—চিরদিনের জন্যেই ইচ্ছে ছিল কিন্তু হয়ে উঠলো না। বছর পনেরো পরে আবার ফিরলাম। সে বেশী দিনের কথা নয়। কলকাতার রাস্তায় মৃগাঙ্কের সঙ্গে দেখা। ঠিকানা দিয়ে বল্লে, আমরা এখানে আছি। এক দিন আসুন না।

মৃগাঙ্ক নলিনীর ছোট ভাই।

কোন আশা নিয়ে নয়, অমনিই গেলাম একদিন। আহিরীটোলার গঙ্গার ধারে ছোট একটা বাড়ী ভাড়া ক'রে তারা আছে। দরজায় গিয়ে মৃগাঙ্কের নাম ধ'রে ডাকাডাকি করছি, পেছন থেকে শুনলাম—একটু পাশ দেবেন ত।

গঙ্গায় স্নান ক'রে ভিজে কাপড়ে একটি শীর্ণ চেহারার মহিলা পেছনে জড়সড় হয়ে দাঁড়িয়ে আছেন। আমি তাড়াতাড়ি পাশ কাটাতেই, ভিজে কাপড় নিংড়ে সামনে জলের ছিটে দিতে দিতে তিনি ভিতরে চলে গেছেন।

তুমি শুনেই চিন্‌তে পেরেছ নিশ্চয় কিন্তু প্রথমটা আমি পারিনি। মাথার চুল ছোট ক'রে ছাঁটা, খাটো কাপড়ে শরীরের অতি কষ্টে লজ্জা নিবারণ হয়েছে—তার উপর সমস্ত মুখে চোখে অকাল-প্রৌঢ়ত্বের এমন একটা ছাপ পড়েছে যে, নলিনীকে চেনা কঠিন। চিনলাম আমি শুধু তার চলার ভঙ্গি দেখে।

আমি চিন্‌লেও নলিনী যে চেনেনি একথা ঠিক। কারণ আমি নলিনী ব'লে ডাকলেও সে পেছন ফিরে খানিক বিস্মিত দৃষ্টিতে আমার দিকে তাকিয়ে রইল।

বল্লাম—চিন্‌তে পারছ না!

ওঃ—বিনুদা!—বিশেষ কিছু উল্লাস থাকবার কথা নয় সে স্বরে—আমি তা আশাও করিনি।

বল্লাম—মৃগাঙ্কের সঙ্গে সেদিন রাস্তায় দেখা! বলেছিল, তাই দেখা করতে এলাম। বাড়ীতে আছে সে?

আছে বোধ হয়। এস না, তুমি ভিতরে।

নলিনী এগিয়ে চল্ল—আমি তার পিছু নিলাম। লক্ষ্য ক'রে দেখলাম, এযাবৎ সে প্রত্যেকবার পা ফেলবার আগে ভিজে কাপড় নিংড়ে গঙ্গাজল সামনে ছিটোতে ছিটোতে চলেছে।

বাইরের দরজা থেকে একটা লম্বা গলির মত রাস্তা পার হয়ে নলিনীদের বাড়ীর ভিতর ঢুকতে হয়। গলিটা থাকার দরুণই নলিনীর এ আচরণ আমার চোখে পড়ল। দেখলাম এক একবার সে পিছনে ফিরে সন্ত্রস্তভাবে তাকাচ্ছে।

প্রথমটা মানে বুঝতে পারিনি, কিন্তু গলি-পথ শেষ হবার আগেই সেটা পরিষ্কার হয়ে গেল।

ভেতরের দরজার কাছাকাছি এসে নলিনী হঠাৎ থমকে দাঁড়িয়ে পড়ল। একটু ইতস্তত: ক'রে কুণ্ঠিতভাবে বল্লে,—তুমি, তুমি ভেতরে যাও। আমি একটু আসছি।

আবার কোথায় যাবে?

অত্যন্ত সঙ্কুচিতভাবে নলিনী বল্লে,—কি একটা যেন মাড়ালাম, আর একটা ডুব দিয়ে আসছি।

তার পায়ের দিকে তাকিয়ে বল্লাম—কিছু ত মাড়াও নি। ওটা একটা কাঠি।

তেমনি কুণ্ঠিতভাবে সে বল্লে---কি এঁটো কাঁটা হবে। আমি,---আমি যাই। তুমি যাও না, মৃগাঙ্ক আছে।

তার মুখের দিকে এবার ভাল ক'রে তাকিয়ে দেখবার সুযোগ পেলাম। কোথায় গেছে সে প্রেমের আনন্দের জ্যোতি, কোথায় সে তপস্যার কাঠিন্য। সমস্ত মুখে অকাল-বার্দ্ধক্যের ছাপ, চোখের কোণে, অধরের দু'পাশে ক্লান্তি ও দুর্ব্বলতার গভীর রেখা। কে বলবে এই সেই তেজস্বিনী নারী, যা'কে দেখে একদিন মনে হয়েছিল যে ভালবাসার মহিমায় জীবন-মৃত্যুর যবনিকাও এর কাছে সরে গেছে।

স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রইলাম। কুণ্ঠিত পদে নলিনী আবার ফিরে গেল গঙ্গার দিকে।

মৃগাঙ্ক এসে দরজায় দাঁড়িয়েছিল, আমায় ভেতরে নিয়ে যেতে যেতে বল্লে---দিদি আবার গঙ্গায় ডুব দিতে গেল ত! সকাল থেকে এই চারবার, এখনো সমস্ত দিন আছে। জ্বালিয়ে খেলে বাবা!

আমাকে ভাল ক'রে বোঝাবার জন্যই তারপর সে আবার বল্লে,---এর কোন ব্যবস্থা আছে বলতে পারেন? ওই ত দেখুন না ঘর, ভেতর পচে যাচেছ তবু দরজা, জানালা খুলবে না! বাইরে থেকে যদি নোংরা জলের ছিটে যায় ঘরের ভেতর! এত ক'রেও তবু কিন্তু সন্দেহ যায় না। আধ ঘণ্টা অন্তর গঙ্গায় গিয়ে ডুব দিয়ে আসছে। সারাদিন এই ছুঁলে, সেই ছিটে লাগল এ ছাড়া কোন চিন্তা নেই। একেবারে জ্বালাতন হয়ে গেলাম।

নলিনীদের বাড়ী তারপর আর যাইনি।

বিনয়বাবু এবার চুপ করলেন।

বল্লাম---আপনি যে শেষ পর্য্যন্ত ডাক্তারী শাস্ত্রই এনে ফেল্লেন।

বিনয়বাবু ম্লান হেসে বল্লেন---ট্র্যাজিডি ত সেইখানেই! অপরূপ, রহস্যময় এই মানব-আত্মা, শূন্য আকাশ যে দেবতায় ভরিয়ে তোলে, প্রেমকে মৃত্যুর ওপারেও জয়ী করবার যে স্পর্দ্ধা করে শেষ পর্য্যন্ত সেও একটা শুকনো, কুৎসিত ডাক্তারী শাস্ত্রের অধীন। ডাক্তারী শাস্ত্রের দুর্লঙ্ঘ্য বিধান তার সমস্ত আদর্শ, সমস্ত স্বপ্নকে নির্ম্মমভাবে গুঁড়িয়ে থেঁৎলে নিজের নির্দ্দিষ্ট পথে চলে যায়।

এটা কি ঠিক সেকালের ট্র্যাজিডি হ'ল?---জিজ্ঞাসা করলাম।

বিনয়বাবু বল্লেন---হ্যাঁ, সেকালের ট্র্যাজিডি, একালের দৃষ্টিতে দেখা।

# নতুন বাসা

শীর্ণ কঙ্কালসার বেড়ালছানাটা পাশের নর্দ্দমা থেকে সারা গায়ে কাদা মেখে কোন মতে রাস্তার ধারে উঠে এসে কাতরভাবে ডাকছে। গলা তার অবশ্য এখন অত্যন্ত ক্ষীণ---একেবারে থেমে যাবার আর দেরী নেই।

অমল নোংরা সরকারী কলতলার পাশ দিয়ে সরু গলিটায় ঢোকবার আগে এক মুহূর্ত্তের জন্যে বুঝি একটু থমকে দাঁড়ায়। গত দুই রাত বেড়াল-ছানাটা বড় জ্বালিয়েছে---কোথা থেকে কে ছানাটাকে এই নর্দ্দমায় ফেলে দিয়ে গেছল কে জানে---সারা দিন রাত তার কাতর একঘেয়ে ডাকে কান ঝালাপালা হয়ে গেছে।

কিন্তু অমলের অস্বস্তিটা শুধু বিরক্তির দরুণ নয়, মনের কোথায় একটা অক্ষমতার গ্লানিও যেন তাকে বিঁধছে। সেটা আমল দেবার জিনিষ নয় অমল বুঝেছে---একটা আধমরা নোংরা বেড়াল-ছানা, অমল তার কি করতে পারে! কিছু করতেই বা তাকে হবে কেন? যতই কাতর-ভাবে সেটা চেঁচাক, তাকে বাঁচান ত আর অমলের দায় নয়!

নর্দ্দমার ধারের জানালাটা ভাল ক'রে বন্ধ ক'রে দিয়ে অমল কাল রাত্রে শুয়ে পড়েছিল। তাকে ঘুমোতে হবেই। সকাল থেকে তার অনেক কাজ। কিন্তু তবু অনেকক্ষণ পর্য্যন্ত ঘুম কিছুতেই আসেনি।

বেড়ালছানাটার দিকে একবার তাকিয়েই অমল আবার হন হন ক'রে এগিয়ে যায়। একটা আধমরা বেড়ালছানার কথা ভাবলে তার চলবে না।

বাইরের দরজাটা ঠেলে উঠোনে পা দিতেই পিসিমা চেঁচিয়ে ওঠেন---হ্যাঁরে, ক'টা মুটে আর একটা গরুর গাড়ী ডাকতে এই এত দেরী! কখন জিনিষপত্র তোলা হবে, আর কখনই বা সেখানে গিয়ে ঘর-দোর গুছোব!

গরুর গাড়ী পাইনি, একটা লরী ঠিক ক'রে এসেছি---ব'লে অমল উঠোন পার হয়ে তাদের দিকের রকে গিয়ে উঠে।

লরী!---পিসিমা প্রথমটা একেবারে স্তম্ভিত হয়ে যান, লরী--সে যে অনেক ভাড়া!

অনেক ভাড়া নয়! তোমার এই রাজ্যের মাল ত আর একটা গরুর গাড়ীতে হ'ত না---লরীতে এক খেপেই হয়ে যাবে, তাড়াতাড়িও হবে।---দুটো টাকা বেশী তাতে লাগলই বা।

অন্যদিন হ'লে পিসিমা বোধ হয় এত সহজে প্রবোধ মানতেন না। দুটো টাকা যে কতখানি, কতদিক সামলে কি পরিশ্রমে, কি ভাবে দুটো টাকা যে তাঁকে সংসারে সঞ্চয় করতে হয়, কি সামান্য আয় থেকে কি ভাবে তিনটি অনাথ ভাইপোকে তিনি মানুষ ক'রে তুলেছেন, সমস্ত সুদীর্ঘ ইতিহাসই হয়ত অমলকে শুনতে হ'ত। কিন্তু আজ তাঁর মেজাজটা অত্যন্ত প্রসন্ন, তিনি একটু উদারভাবেই বলেন,---তা বেশ করেছিস, তাড়াতাড়ি গিয়ে ওঠা যাবে ত।

পাশের ঘরের ভাড়াটেদের বৌ মানদা কপাল পর্য্যন্ত ঘোমটা টেনে, এঁটো বাসন-কোসন হাতে নিয়ে কলতলায় যেতে একটু কৌতূহল ভরে থেমে দাঁড়িয়েছিল, তাকে উদ্দেশ ক'রে পিসিমা বলেন---গরুর গাড়ীর যা ঢিমে চাল---সেই এবেলা আর ওবেলা; তাতে কি আর আজকের মধ্যে ঘর-দোর গুছোন হ'ত। যেমন তেমন দুটো

খুপরি ত নয় যে এখানকার মত জিনিষ-পত্র ঠাসাঠাসি ক'রে রাখলেই হবে---পাকা ঘর, অঢেল জায়গা, ভালো ক'রে একটু গুছিয়ে না বসলে পাড়াপড়শী বলবে কি।

নতুন ভাড়া করা বাসার গুণ বর্ণনা একবার সুরু হ'লে আর শেষ হবে না জেনে মানদা তাড়াতাড়ি সরে পড়ে। এ কয়দিন পিসিমার কাছে নতুন বাসার বর্ণনা সবিস্তারে শুনতে এ বাড়ীর কোন ভাড়াটের বাকী নেই। সে যে এমন টিনে-ছাওয়া কাঁচা গাঁখুনির পাঁচ ভাড়াটের একত্র করা বাড়ী নয়, দস্তরমত ভালো রাস্তায় ভদ্র পাড়ায় একখানা আলাদা পাকা বাড়ী,---তার আশে পাশে এমন নোংরা নর্দমা যে নেই---যত রাজ্যের উড়ে-খোট্টা ছোটলোকের সঙ্গে সেখানে যে কলতলায় জল নিতে যেতে হয় না, ইত্যাদি সকল সংবাদই তাবা পেয়েছে।

পিসিমার কাছে বাড়ী বদল একটা বাহাদুরীর ব্যাপার---প্রতিবেশীদের একটু ঈর্ষ্যা, একটু বিস্ময় জাগাতে পেরেই তিনি সুখী। কিন্তু অমলের কাছে সত্যিই এই বাড়ী বদল একটা মুক্তি---একটা পরিত্রাণ।

এই আবেষ্টনের মধ্যেই সে মানুষ হয়েছে সত্য, কিন্তু তবু এখানে সে হাঁপিয়ে ওঠে, এর চেয়ে বিস্তৃত মুক্ত জীবনের স্বাদ তার মনে আছে।

তাদের তিনটি অনাথ ভাইকেই পিসিমা কোন রকমে মানুষ করেছেন। তাই এরা সাবালক হ'তে না হ'তেই কাজে ঢুকেছে, তাদের রোজগারে ও পিসিমার হিসাবী পরিচালনাতেই এ সংসার দিন দিন উন্নতি করেছে। অমলকে তাই আর পড়াশুনা ছেড়ে অল্প বয়সে রোজগারেব চেষ্টা করতে হয়নি, সে কলেজে পড়ে।

একটি ছোট খুপরীর মত ঘর তার জন্য এ বাড়ীতে নির্দ্দিষ্ট। একটি প্রমাণ তক্তপোষেই ঘরটি জুড়ে যায়, জামা-কাপড়ের আলনাটা থেকে কাপড়-চোপড় তার বিছানার ওপরই ঝুলে থাকে। বই কাগজ রাখবার একটা চৌকী আছে এক পাশে। পড়াশুনা করতে হ'লে তক্তপোষের ওপরে করতে হয়।

ঘরে একটি মাত্র জানালা। পেছনের খোলা নর্দ্দমার দুর্গন্ধের দরুণ সেটা অধিকাংশ সময়েই বন্ধ রাখতে হয়। দুর্গন্ধ যখন না আসে তখনও নিস্তার নেই। পাশের বাড়ীর একটি কলহপ্রবণ দম্পতীর প্রতিদিনের ঝগড়া লেগেই আছে।

নতুন যে বাড়ীতে তারা উঠে যাচেছ, সেখানে একটি চমৎকার ঘর সে নিজের জন্যে ঠিক ক'রে নিয়েছে। দোতলার ওপর প্রকাণ্ড বড় বড় দুটি জানালা সমেত ঘর। একদিকের জানালা দিয়ে আবার পাশের বাড়ীর সাজান একটি বাগান পেরিয়ে কাদের রাস্তাটুকু দেখা যায়।

সে ঘরটুকুই যেন এই দুঃসহ আবেষ্টন থেকে মুক্তির প্রতীক। অন্ততঃ সে ঘরে গভীর রাত্রে দেয়াল ভেদ ক'রে পাশের কুঠরির অসহায় মেয়ের রুদ্ধ কান্না ত' শোনা যাবে না।

পাশের ঘরের এই চাপা কান্নায় কতদিন তার ঘুম ভেঙ্গে গেছে গভীর রাত্রে। এ যেন কোন একজন বিশেষ মানুষের নয়, সমস্ত নোংরা দরিদ্র দুর্ব্বল বসতিটারই রুদ্ধ আক্ষেপ।

কান্না যেদিন বাড়ে সেদিন এখানে অস্থিরভাবে তাকে পায়চারী ক'রে বেড়াতে হয় নিজের ঘরে। কি করতে পারে সে। কিছুই না। পৃথিবীতে এত অবিচার, এত দুঃখ, এত শোক---তার তা নিয়ে অস্থির হয়ে লাভ কি।

কার বেকার স্বামী দেনার দায়ে স্ত্রী-পুত্র ফেলে পলাতক হয়েছে, কোন্ হৃতভাগিনী সারাদিন মুখ বুজে পরের বাড়ী দাসীগিরি ক'রে কোনমতে ছেলেমেয়ের মুখে অন্ন দেবার চেষ্টা করে, গভীর রাত্রে নির্জ্জনে নিজেকে আর সম্বরণ করতে পারে না---তা নিয়ে তার মাথা ঘামাবার কি দরকার।

মেয়েটিকে সে দিনের বেলায় ভালো ক'রেই দেখেছে। প্রতিবেশী হিসেবে ভাল ক'রেই তাকে জানে। অত্যন্ত ঝাঁজালো তার মুখ,---তার দিনের বেলার সে উগ্র চেহারা দেখে মনে হয় না গভীর রাত্রে তার কণ্ঠ থেকে অমন কাতর কান্না বা'র হ'তে পারে।

হয়ত নিষ্ঠুর পৃথিবীর সামনে এই মুখোস তুলে ধ'রে মেয়েটি ভালোই করেছে। কিন্তু

এই মুখোস দিয়েই সে পার হয়ে যাবে কি। এ বাড়ীর লোকেরা তার সম্বন্ধে বলাবলি করে---তার চাল-চলন নাকি ভালো নয়।

হবেও বা। কিন্তু কি দরকার তার এ সব দুর্ভাবনার। সে এই আবেষ্টন থেকে সরে যেতে চায়---যেখানে এ সব ভাবনা তার দরকার হবে না---যেখানে প্রতিদিন বাড়ীর দরজা দিয়ে বা'র হ'তে রুগ্ন অবিনাশের সঙ্গে দেখা হবে না।

লাঠিটায় ভর ক'রে প্রতিদিন সকালে প্রৌঢ় অবিনাশ গলিটার মুখে পৈঠেটার ওপর গিয়ে বসে হাঁপায়। তার বেশী তার যাবার ক্ষমতা নেই।

কলেজে যাচ্ছ বুঝি অমল---ব'লে অবিনাশ কাশতে থাকে।

অমলের সত্যি এই রুগ্ন লোকটার পাশে দাঁড়াতে কেমন একটা অস্বস্তি হয়। কি রোগ তার কে জানে।

কিন্তু তবু তাকে দাঁড়াতে হয়।

অবিনাশ কাশি থামিয়ে বলে,---তোমার সেই ডাক্তারের কাছে আর ত নিয়ে গেলে না ভাই!

অমল একদিন তার দুর্ব্বলতার মুহূর্ত্তে নিজে থেকেই এ প্রস্তাব করেছিল। তারপর আর সময় হয়নি।

অমল নিজের ত্রুটিটাকে চাপা দিবার জন্যে বলে---আপনাকে নিয়ে গিয়ে লাভ কি বলুন, আপনি ত অত্যাচার ছাড়বেন না। অত কুপথ্যি করলে রোগ সারে?

কুপথ্যি, বল কি অমল! আমার মেয়েটা বুঝি লাগিয়েছে।---অবিনাশের কাশির বেগ অত্যন্ত বেড়ে ওঠে। অমলকে ধৈর্য্য ধ'রে তবু দাঁড়িয়ে থাকতে হয়।

অনেকক্ষণ পরে নিজেকে সামলে অবিনাশ বলে---পথ্যিরই পয়সা জোটে না, তা কুপথ্যি করব কোথা থেকে বল!

কথাটা একেবারে মিথ্যা নয়, অমল জানে।

আচ্ছা এবার ঠিক নিয়ে যাব। ব'লে সে চলে যাবার উপক্রম করতেই অবিনাশ তার জামার প্রান্তটা নোংরা জীর্ণ আঙ্গুলে ধ'রে ফেলে।

একটু ভালো ওষুধ হ'লেই আমার এ রোগ সেরে যায়, প্রেসের চাকরীটা এখনো তাহ'লে করতে পারি। আমায় না হয় একটা হাসপাতালেই ব্যবস্থা ক'রে দাও না ভাই।

হাসপাতালে কি সহজে যাকে তাকে নিতে চায়!---অমল জামার প্রান্তটা এক রকম জোর ক'রে ছাড়িয়ে নেবার চেষ্টা করে, কিন্তু অবিনাশ নাছোড়-বান্দা। এবার গলা যথাসাধ্য নামিয়ে আসল প্রস্তাবটা সে ক'রে ফেলে,---চারটে খুচরো পয়সা তোমার কাছে হবে ভাই? আমি কালই দিয়ে দেব।

অমলের কাছে কলেজে যাবার ট্রাম ভাড়ার বেশী পয়সা সত্যিই থাকে না। পিসিমা সে দিকে অত্যন্ত সাবধানী। তবু অবিনাশের কবল থেকে মুক্তি পাবার জন্যেই সে চারটে পয়সা তাড়াতাড়ি বা'র ক'রে দেয়। হপ্তা খানেক অন্ততঃ অবিনাশ আর তাহ'লে তাকে বিরক্ত করবে না সে জানে। এক হপ্তাই বা তার আর পরমায়ু।

রাস্তায় বেরিয়ে প'ড়ে অমলের মনে হয় রাস্তার কলে হাতটা ধুয়ে ফেল্লে হয়। পয়সা দেবার সময় অবিনাশের ঘর্ম্মাক্ত ভিজে ঠাণ্ডা হাতটার স্পর্শ লেগে কি রকম যেন অস্বস্তি বোধ হ'তে থাকে।

কিন্তু অমলের হাত ধোয়াও হয় না। কোন একটা সঙ্কোচ বোধ হয়। নিজের সম্বন্ধে কেমন একটা লজ্জা।

লরীতে সমস্ত মাল বোঝাই ক'রে অমলই সবার শেষে এ বাড়ী ছেড়ে যায়। পিসিমা আর সকলের সঙ্গে ঘর-দোর গুছোবার জন্যে আগেই নতুন বাসায় গিয়ে উঠেছেন।

শেষ মালপত্র তুলে, বোঝাই করা লরীর ড্রাইভারের পাশের সীটে উঠে ব'সে সে হুকুম দেয়, 'চালাও'।

পিছন ফিরে আর সে তাকাতেও চায় না। এখানকার কোন ভাবনা তার মনে অস্বস্তিও যেন না জাগায়, তার নতুন পাওয়া মুক্তির অনুভূতি যেন ক্ষুণ্ন না করে।

আসবার সময় সকলের কাছে সে নেহাৎ আলগাভাবে বিদায় নিয়ে এসেছে।

সকলের সঙ্গে অবশ্য দেখা হয়নি। দিনের বেলাকার মুখোশ খুলে গভীর রাত্রে যে মেয়েটি লুকিয়ে কাঁদে, সে তখন সম্ভবত নিজের কাজের ধান্দাতেই বাড়ী ফেরেনি। শুধু রুগ্ন অবিনাশ মানা সত্ত্বেও জোর ক'রে হাঁপাতে হাঁপাতে গলির মুখ পর্য্যন্ত তাকে এগিয়ে দিয়ে চার আনা পয়সা ধার চেয়ে নিয়েছে, ডাক্তার দেখাবার কথাটা আর একবার স্মরণ করিয়ে দিতেও ভোলেনি।

অমল কোন উত্তর দেয়নি। সত্য মিথ্যা কোন উত্তরই সে আর দিতে চায় না। এখানকার সঙ্গে সকল সম্পর্ক তার শেষ। এ আবেষ্টন থেকে সে মুক্তি পেয়েছে এইটুকু শুধু সে মনে রাখতে চায়।

এ ভাড়াটে বাড়ীর জীবনযাত্রা আবার এমনি ক'রেই চলবে সে জানে। তাদের খালি করা ঘরে আর কোন দুঃস্থ পরিবার এসে কালই হয়ত আশ্রয় নেবে---কি দরকার এ সব ভাবনার---ভেবে সে কিছু করতে পারে!

লরীতে ষ্টার্ট দেওয়া হয়। সশব্দে রাস্তা কাঁপিয়ে লরীটা যাত্রা করবার সঙ্গে সঙ্গে অমলের দৃষ্টি হঠাৎ আপনা থেকে রাস্তার ধারে গিয়ে পড়ে।

কাদামাখা বেড়ালছানাটা কখন সেখানে ম'রে প'ড়ে আছে।

# বৃষ্টি

এমন বর্ষা বুঝি আর কখনো আসে নি। আকাশের জল যেন আর ফুরোয় না। দিনের পর দিন চলেছে অবিশ্রান্ত বর্ষণ : ছেদ নেই, বিরাম নেই। গ্রীষ্মের তপ্ত আকাশে প্রথম কালো কাজলের মতো মেঘের আবির্ভাবের আনন্দ কবে মানুষ ভুলে গেছে। বর্ষার সে মোহ আর নেই। এখন শুধু অবসাদ, শুধু হতাশা। মেঘাচ্ছন্ন আকাশের দিকে তাকিয়ে শুধু হতাশ প্রতীক্ষা।

একটুখানি নীল আকাশ, একটুখানি সোনালী রোদ,---প্রতুলের মনে হয় যেন কতো যুগ সে এই অপরূপ দৃশ্য দেখেনি। এই মেঘ কেটে গিয়ে সমস্ত সৃষ্টি আবার প্রখর সূর্য্যালোকে হেসে উঠবে একথা এখন আর বিশ্বাস করা যায় না। মনে হয় পৃথিবী বুঝি আবার তার আদিম শৈশবে ফিরে গেছে---ঘন মেঘাচ্ছন্ন আকাশ যখন দিনের সূর্য্যালোককে আর রাতের আকাশকে অবিরাম আচ্ছন্ন ক'রে থাকত।

তার মনে হয় এমনি কোন সুদীর্ঘ বর্ষা ঋতুর মাঝে আদিম কালের কোন কবি প্রথম সূর্য্যোপাসনার মন্ত্র রচনা করেছিল। তার মনের ভেতরও অমনি প্রার্থনা ধ্বনিত হ'য়ে ওঠে---আলো আর জীবন আর শক্তির জন্য প্রার্থনা। সূর্য্যকে কেন মানুষ দেবতা করেছে, আজ যেন সে প্রথম ভালো ক'রে বুঝতে পারে।

আজ যখন মেঘে মেঘে আকাশ হয়েছে অন্ধকার, সমস্ত প্রকৃতি বিবর্ণ ম্লান হয়ে এসেছে নিরবচ্ছিন্ন বৃষ্টিধারায় তখনই সে বুঝতে পারে সূর্য্যের মূল্য। বুঝতে পারে কেন প্রাচীন মিশরে 'রা' ছিল দেবাদিদেব, কেন দেশে দেশে যুগে যুগে নব নব গায়ত্রী রচিত হয়েছে বিভিন্ন ছন্দে।

জানালার ধারে সে আজ চেয়ার টেনে বসেছে। ভিজে মরা আলো জানালা দিয়ে এসেছে ঘরের মাঝে। সে স্তিমিত আলোয় ভালো ক'রে কিছু দেখা যায় না, কিছু বোঝা যায় না। তার মনের দীপও আজ অমনি নিষ্প্রভ। আকাশের আলোর সঙ্গে তারও ঘনিষ্ঠ সম্বন্ধ আছে যেন। নিজের কাছে নিজেই সে আজ অস্পষ্ট হয়ে উঠেছে। নিজেকে ভাল ক'রে চেনবার তার শক্তি নেই, উৎসাহ নেই।

বাইরের বৃষ্টিধারায় ঝাপসা নগরশিখরের বিস্তৃত রেখা দেখা যাচেছ। ছাই রঙের আকাশ মৃত মুখের মত বিবর্ণ। সমস্ত নগর সে আকাশের তলায় যেন মৃত্যুশয্যা নিয়েছে। তার প্রাণস্পন্দন আছে কি না বোঝা যায় না।

প্রতুলের মনে হয় সে নিজেও যেন অর্দ্ধমৃত। চারিধারের অন্ধকারে তার চেতনার দ্বীপ ক্রমেই নিমজ্জিত হয়ে যাচেছ। তবু তার সাড়া নেই, উৎসাহ নেই এতটুকু নিজেকে উদ্ধার করবার। বর্ষার গাঢ় মৃত্যুগভীর অবসাদ তার মনে সঞ্চারিত হ'য়ে যাচেছ। আজ বুঝি কিছুতেই কিছু আসে যায় না। বাইরের আকাশের দিকে চেয়ে কে আজ বলবে এই পৃথিবী কিছুদিন আগে ছিলো আলোকে আনন্দে উজ্জ্বল, প্রাণের চাঞ্চল্যে স্পন্দমান। পরিত্যক্ত মৃত ধরণী যেন বহুকাল ধরে এমনি পড়ে আছে নির্জীব হয়ে। প্রাণের সমস্ত অঙ্কুর তার দেহ থেকে ধুয়ে গেছে নিশ্চিহ্ন হয়ে। প্রতুলের জীবনও যেন তেমনি। রূপে বর্ণে ঝলমল

দিনগুলি কবে তার জীবনে এসেছিল তা আজ স্মরণও হয় না। বর্ষার অবিরাম ধারায় সব ধুয়ে গেছে।

ঝুপ্‌ঝুপ্‌ ঝুপ্‌ একঘেয়ে বৃষ্টির আওয়াজ শুনতে শুনতে দেহ-মন অবশ হয়ে আসে। তন্দ্রা আসে চেতনার ওপর। সে তন্দ্রার জড়িমায় মনে হয় সমস্ত নিরর্থক, জীবন নিয়ে এত আস্ফালন, এত উদ্বেগ, এত ব্যস্ততা কিছুরই মানে হয় না। শেষে ত সেই উদাসীন অন্ধকার অপেক্ষা ক'রে আছে সমস্ত স্ফুলিঙ্গকে গ্রাস করতে। এত ভাবনা, এত বেদনা, এত ছুট্‌ফটানি সমস্ত বৃথা। সে অতল অন্ধকারে কে জানবে তুমি কেমন ক'রে কত সূক্ষ্ম ক'রে জীবনের তুলি চালিয়েছ, কোথায় তুমি পেলে আঘাত আর কোথায় আনন্দ! তোমার জীবনের এই পুঙ্খানুপুঙ্খ বিবরণ অন্ধকারে সমস্ত মিলিয়ে একাকার হয়ে যাবে।

অথচ তিন মাস আগে এই জীবনের তুচ্ছতম ঘটনাটিও কি অমূল্য মনে হয়েছিল তার। মনে হয়েছিল মহাকাশের বুকে তার জীবনের এ সোনার জলে লেখা কাহিনী অক্ষয় হয়ে রইল। সৃষ্টির তখন সে কেন্দ্র। অন্ধকারকে বিচিত্র ক'রে রাত্রি তার তারার ঐশ্বর্য্য ছিটিয়ে দেয় শুধু তারই জন্যে। সূর্য্যাস্তের বর্ণসমারোহে যেন তাকেই প্রসন্ন করার জন্যে আকাশের আয়োজন। কি সযত্ন অনুরাগে সে সেদিন প্রতিদিনের তুচ্ছতম ঘটনাটি সঞ্চয় ক'রে রেখেছে। কিছু সে হারিয়ে যেতে দেবে না, এই বুঝি ছিলো তার গোপন মনের অহঙ্কার।

তার মনে পড়ে গভীর রাত্রে সেই প্রতিদিনের কথাগুলি লিখতে বসা। সমস্ত দিনের ঘটনাগুলি যেন সে লেখার মধ্যে দ্বিতীয়বার উপভোগ করতো। বাইরে স্তব্ধ নিদ্রিত নগর। ঘরের ভেতর সে নিঃশব্দে লিখে যাচেছ;----

----রাস্তার লোকগুলো কি ভাবছিলো কে জানে!

একঘণ্টা ধরে দাঁড়িয়ে আছি রাস্তার ধারে। ট্রামের পর ট্রাম, বাসের পর বাস পার হয়ে যাচেছ, তবু কোনটাতেই আমার ওঠবার নাম নেই। সত্যি এক এক সময়ে একটু লজ্জা হচিছল বৈ কি। তবে সেটা হয়ত আমার অকারণ লজ্জা। লক্ষ্য করবার কেই বা ছিল, কেই বা জানতো কি চলেছে আমার মনের মধ্যে!

ওপারের রাস্তায় ওকে দেখা যেতেই অত্যন্ত ব্যস্ত হ'য়ে বাস দাঁড়াবার জায়গার কাছে পায়চারী করতে লাগলাম। এখুনি একটা বাস আমার পাওয়া দরকার।

ও কি এ চাতুরী বুঝতে পেরেছিল? কে জানে? রাস্তা পার হ'য়ে আমার কাছে এসে একটু হাসল।

বললাম,---আজকে ও ঠিক এক সময়ে দু'জনে এসে পড়েছি! কি কোয়েনসিডেন্স!

খানিকটা কথা অবশ্য গোপন রাখলাম। এই কোয়েনসিডেন্সের জন্য ভাগ্যকে আমার একটু সাহায্য করতে হয়েছে, ঘণ্টাখানেক রাস্তার ধারে দাঁড়িয়ে থেকে।

ও একবার একটু হাসল। বল্লাম---আজ আপনার একটু দেরী হয়ে যাবে বোধ হয়।

---না, দেরী ত হয়নি! এখনও মিনিট দশেক সময় আছে। দশ মিনিটে পৌঁছন যাবে না?

---তা যেতে পারে! তবে বাসগুলো যা ঢিমে চালে চলে।

সামনে একটা বাস এসে পড়েছে, লতিকা উঠতে যাচিছল। দেরী হওয়া সম্বন্ধে নিজের আশঙ্কা হঠাৎ ভুলে বল্লাম--না না, এটায় বড় ভীড়!

---কিন্তু দেরী হয়ে যাবে যে!

অম্লান বদনে বল্লাম---বাঃ এখনো ত দশ মিনিট আছে।

লতিকা আবার হাসল; তার মুখ ভালো ক'রে লক্ষ্য ক'রে দেখলাম। না, বিদ্রূপের হাসি বোধ হয় নয়।

দ্বিতীয় বাসটিতেও ভীড়। কিন্তু আর না উঠলে চলে না। হঠাৎ অসম সাহসিক একটা কাজ ক'রে ফেল্লাম!---ট্যাক্সি! ট্যাক্সি!

লতিকা যদি আমার অনুরোধ প্রত্যাখ্যান করে তা হ'লে ওর সামনে আর মুখ তুলতে পারব না। এইখান থেকেই এ পর্ব্বের ছেদ! একটি অনিশ্চয়তার ভয়ঙ্কর মুহূর্ত্ত। সমস্ত সৃষ্টি দুলছে সে মুহূর্ত্তটির

মাঝে। লতিকা কি অস্বীকার করবে ট্যাক্সিতে উঠতে!

ট্যাক্সি ড্রাইভার ঘুরে এসে সামনে দরজা খুলে গাড়ী দাঁড় করিয়েছে।

তৃতীয়বার নিজের কথায় প্রতিবাদ ক'রে বল্লাম---সময় বড্ড কম! চলুন ট্যাক্সিতেই যাই।

লতিকার মুখের দিকে চাইতে পারছি না। নিজের কাণ পর্য্যন্ত লাল হয়ে উঠছে।

লতিকা ট্যাক্সিতে উঠেছে বাঁ হাতে শাড়ীটাকে একটু সামলে নিয়ে। হেলান দিয়ে বসেছে। নিজের সৌভাগ্যকে বিশ্বাস করতে না পেরে আমি উঠলাম ঠিক অভিভূতের মত। তারপর ট্যাক্সির ষ্টার্ট নেবার ঝাঁকুনি। আচ্ছন্ন ভাব আমার কেটে গেল।

বাসে লাগত দশ মিনিট। ট্যাক্সিতে হয় ত সাত মিনিটের বেশী লাগবে না। সাতটি মাত্র মিনিট; সাত সপ্তাহ---না সাত সুদীর্ঘ বৎসরের চেয়ে মহার্ঘ সাতটি মিনিট। লতিকাকে প্রথম একান্ত-ভাবে পাওয়ার এই দুর্লভ অবসর। মনে হ'ল এই ক'টি মুহূর্ত্তকে সম্পূর্ণভাবে কাজে লাগাতেই হবে। কত কথা আছে বলবার, জীবনের গভীরতম কথা। এই সাত মিনিটে লতিকার প্রতিদিনের ব্যবহারিক মুখোস সরিয়ে তার গোপন অন্তরের সঙ্গে সাক্ষাৎ করতে হবে। কি কথায়, কি ইঙ্গিতে লতিকার বাইরের মনের দ্বার যাবে খুলে?

কিন্তু হায়! মোটরের ঘূর্ণ্যমান চাকার সঙ্গে দ্রুত পায়ে সময় চলল এগিয়ে।

আমরা কি আলাপ করলাম---?

---আপনার ৭নং বেডের খবর কি?

---একটু ভালো! আপনি কিছু পেলেন নাকি পরীক্ষায়?

---সেপ্সিস নেই ব'লেই মনে হয়। করপাস্লের পারসেণ্টেজ্ নরম্যাল!

খানিক নীরবতা। চাকার শব্দ, মোটরের হর্ণ, ট্যাক্সি মোড় ফেরার দরুণ একটা টাল। লতিকার কাঁধটা আমায় স্পর্শ ক'রে গেল। মৃদু, কোমল একটু ভার বোধ।

লতিকা বল্লে--কি গরম দেখেছেন এরি মধ্যে! হাওয়াটাও যেন আগুনের হলকা। এবারে বৃষ্টি হবে কবে?•

বল্লাম---সমস্ত বৃষ্টি জমা হচেছ। যখন ঢালতে আরম্ভ করবে তখন আর বিশ্রাম থাকবে না। হাঁপিয়ে উঠতে হবে।

---সেও আমার ভাল! এ গরম আর সহ্য হয় না! আকাশের দিকে চাইলে চোখ ঝলসে যায়! মনে হয় কখনও যেন মেঘ দেখিনি।

আবার নীরবতা। ট্যাক্সি হাসপাতালের রাস্তায় এসে পড়েছে! সময় নেই, সময় নেই! এ সুযোগ আর কখন মিলবে না, কি করছ প্রতুল? লতিকার চোখে কি ব্যগ্র প্রতীক্ষার আভাস তুমি দেখতে পাওনি? বল, একটা কিছু বল; প্রতিদিনের এই তুচছ অর্থহীন আলাপের আবরণ সরে যাক্।

শুধু বল্লাম---এখন আপনার ডে-ডিউটি চলবে ত?

ট্যাক্সি হাসপাতালের দেউড়ি দিয়ে ঢুকল। লতিকা নামতে নামতে বললে,---না, এই হপ্তাটা বাদেই আবার নাইট-ডিউটি।

দু'জনে নেমে পড়েছি! ডাঃ মৈত্র সামনের ওয়েটিংরুমের দরজা খুলে একবার বেরুলেন। আমাদের দিকে কুটিলভাবে একবার চেয়ে আবার তিনি ভেতরে ঢুকে গেলেন। ট্যাক্সি ভাড়া মিটিয়ে দেখি লতিকা আর নেই।

মাইক্রসকোপের তলায় সৃষ্টির আণুবীক্ষণিক রসসু-সমুদ্রে একদিন আমি নিশ্চিন্তভাবে মগ্ন হয়ে থাকতে ভালবাসতাম। কাঁচের শ্লাইডের মাঝে রক্তবিন্দু, সে রক্তবিন্দুর মাঝে বিস্ময়কর জগৎ! বাইরের সমস্ত আবেষ্টন ভুলে আমি সেই জগতে নব নব অভিযান করবার চেষ্টা করছি। এই ছিল আমার একমাত্র আনন্দ। আজকাল কিন্তু আমার কি হয়েছে। থেকে থেকে বুকের ভেতর অদ্ভুত আনন্দ-শিহরণ অনুভব করি। মাইক্রসকোপের নলের ভেতর না গিয়ে দৃষ্টি চলে যায় জানালা পার হয়ে বাইরে। দূরে বড় রাস্তা, তার ওপারে ফাঁকা মাঠ। নতুন ক'টা

বাড়ী সেখানে তৈরী হ'তে আরম্ভ হয়েছে। মজুর-মজুরণী সুর ক'রে গান গাইতে গাইতে একটা ছাদ পিটছে। প্রখর সূর্য্যের আলো একটা চলন্ত মোটরের কাঁচে প্রতিফলিত হয়ে আমার চোখ ধাঁধিয়ে গেল। অপরূপ, সমস্ত অপরূপ! রক্ত---রক্ত--কি হবে গুণে তার করপাস্‌ল। বরং গুণি হৃদয়ের সমুদ্রবেলায় তার ঢেউ! রক্তকে বিশ্লেষণ ক'রে কে তার রহস্য জানতে পেরেছে! কে জানতে পেরেছে তার স্বরূপ!

নূতন একটা মেঘ বুঝি আরো কালো হয়ে নেমে এলো। ঘর আরো অন্ধকার হয়ে এসেছে। বৃষ্টি এবার প্রবল ধারে পড়ছে! ঝম্ ঝম্ ঝম্ ঝম্!

প্রতুলের মনে হয় চারিধার থেকে এই শব্দের কারাগার যেন তাকে ঘিরে ধরেছে। কারাগার ক্রমশঃ আসছে সঙ্কীর্ণ হয়ে। ঝম্ ঝম্ ঝম্---এ যেন তার শৃঙখলের শব্দ---তার শেষ চেতনার আশ্রয়টুকুও সে কেড়ে নেবে---তার সত্তার শেষ স্বাতন্ত্র্যটুকু ঘুচিয়ে।

প্রতুলের মন হতাশ হয়ে আবার সেই দিনগুলিতে বুঝি ফিরে যেতে চায়।

বিকেল না হ'তেই কোথা থেকে পশ্চিম আকাশে মেঘ এসে জমা হচেছ কদিন ধরে। তারপর কালো মোষের পালের মত সে মেঘ দুরন্তভাবে আসছে ছুটে সমস্ত আকাশ ঢেকে; দিগন্ত থেকে দিগন্ত পর্য্যন্ত ধূলোর আর জঞ্জালের রাশ উড়িয়ে।

--এই ঝড়ের ভেতর কোথায় বেরুচেছন? একটু অপেক্ষা ক'রে যান।

প্রতুল কি কাজে ঠিক সেই সময়টিতে ওয়ার্ডে গিয়ে পড়েছে বলা যায় না, লতিকা থমকে দাঁড়িয়ে পড়ে একটু হেসে বলে,---আমার বাড়ীতে বড় দরকার, যেতে ইহবে এখন।

--ঝড়ে, ধূলোয় যে নাকানি চোবানি খাবেন!

---তা একটু খেলামই বা। আমার কি জানি কেন, ছেলেবেলা থেকে ঝড়-জলের ভেতর বেরুতে ভাল লাগে; ছেলেবেলা আমরা এমনি ঝড়ে আম কুড়োতে বেরোতাম।

লৌকিকতার জন্যে যেটুকু দরকার তার বেশী অনেকখানি ব'লে ফেলেছে বুঝেই লজ্জিত হয়ে বোধ হয় লতিকা হঠাৎ থেমে যায়।

প্রতুল উৎসাহিত হয়ে ওঠে---আপনাদের বাড়ী বুঝি পাড়াগাঁয়ে? তা আপনার স্বাস্থ্য দেখেই বোঝা যায় আপনি সহুরে নন।

হেসে ফেলে লতিকা বলে---মাইক্রসকোপে চোখ ডুবিয়ে থাকতে থাকতে ডাক্তারি গুলিয়ে ফেলেছেন! আমাদের পাড়াগাঁ ম্যালেরিয়ার ডিপো, সেখানে মানুষ একবেলা ভাত খায়, অন্য বেলা কুইনিন।

মুখ গম্ভীর ক'রে বলে প্রতুল,---আহা, আমিও ত সেই কথাই বলছি। পাড়াগাঁয়ে বাড়ী না হ'লে আপনার স্বাস্থ্য আরো ভালো হ'ত।

এবার হঠাৎ দু'জনেই হেসে ওঠে। টপ্ টপ্ ক'রে কয়েকটা বড় বড় ফোঁটা বৃষ্টি পড়ে তাদের চারিধারে। রাস্তা থেকে একটা ধূলোর প্রবাহ হঠাৎ তাদের গেটের কাছে ঘুরপাক খেয়ে, খেয়ালভরে ভেতরে ঢুকে পড়ে তাদের গায়ের ওপর দিয়ে বয়ে যায়। সে ধূলো যেতে যেতেই চোখ-ধাঁধানো বিদ্যুৎ-চমক। তার পরেই মেঘের গুরুগম্ভীর আওয়াজ। আকাশের মেঝেতে মস্ত একটা ভারী লোহার গোলা কে যেন ফেলে দিয়েছে, তার আওয়াজটা গড়াতে গড়াতে আকাশের এক প্রান্ত থেকে আর এক প্রান্তে মিলিয়ে যায়। বৃষ্টির ফোঁটা আরো জোরে পড়তে আরম্ভ হয়েছে। ধূলোর ওপর ছোট ছোট জলের দাগ পড়ে। নীচের দিকে চেয়ে থাকলে মনে হয় ধরণীর যেন রোমাঞ্চ হচেছ। সুস্নিগ্ধ একটি সোঁদা মাটির গন্ধ উঠতে থাকে---সে গন্ধে যেন নেশা ধরে মনে।

প্রতুল হঠাৎ উৎসাহিত হয়ে বলে---চলুন, আমিও আপনার সঙ্গে বেরুচিছ!

---এই না ঝড়ে বেরুতে আমায় মানা করছিলেন!

প্রতুল নিজের উল্টো কথার জন্য বিন্দুমাত্র লজ্জিত না হয়ে বলে---দু'জনে বেরুলে দোষ নেই!

---বৃষ্টি কিন্তু আরো জোরে পড়ছে।

---ঝড়ও আরও জোরে বইছে।

---সুতরাং দোষ নেই, কেমন না?

---নিশ্চয়ই নেই। ধুলো ওড়ে না, জল পড়ে না এমন ঝড়-বৃষ্টিতে বেড়াতে চান নাকি?

দু'জনে হাসতে হাসতে গেট দিয়ে বেরোয়, রাস্তায় যেন আজ অতিরিক্ত ব্যস্ততা। ঝোড়ো হাওয়ার শব্দে, মেঘাচ্ছন্ন আকাশের স্তিমিত আলোয় সমস্ত পরিচিত দৃশ্যের রূপ যেন বদলে গেছে।

দু'জনে ভিজতে ভিজতে একটা দোতালা বাসের মাথায় গিয়ে ওঠে। এবার ঝড়ের চেয়ে বৃষ্টির প্রকোপ বেশী। সজোরে ছাট এসে লাগছে কাঠের সাশিতে। সামনের কাঁচের জানালার ভেতর দিয়ে দেখা যাচ্ছে সুদীর্ঘ আর্দ্র পথের রেখা।

ওপরে তারা দু'জনেই মাত্র আরোহী। গাড়ীর ঝাঁকুনির সঙ্গে সঙ্গে পরস্পরের দেহ স্পর্শ করতে থাকে। বৃষ্টিমুখর এই সন্ধ্যায় পাশাপাশি বসে থাকার ভেতর কি যেন একটা ইঙ্গিত আছে ভাবী কালের।

লতিকা হঠাৎ বলে---আপনি আর ৭নং বেডের খোঁজ নেন না যে?

---তাই ত ভুল হয়ে গেছে। কিন্তু তিনি ত আজ ক'দিন হ'ল ডিস্‌চারজড্ হয়েছেন না?

---তা হ'লে বুঝি আর খোঁজ নিতে নেই?

---আছে; কিন্তু অত সময় কই? পৃথিবীর সবাকার খোঁজ কি রাখতে পারি।

লতিকা হেসে বলে,---আপনারা অদ্ভুত লোক, আপনাদের অণুবীক্ষণের তথায় না এলে আর কোন পরিচয়ের উৎসাহ নেই।

প্রতুল হেসে বললে---ঠিক তা নয়। কাউকে কাউকে দূরবীক্ষণ দিয়েও খুঁজে ফিরি এবং পাই না।

---বিশ্বাস ত হয় না।

---ওই ত আমাদের দুর্ভাগ্য। আমাদের বুক পকেটে লোক শুধু ষ্টেথিস্‌কোপই দেখে, তার নীচে আর কিছু আছে ব'লে মনে করে না। সে যা হোক। ৭নং বেডের মহিলাটির সঙ্গে আপনার সম্পর্ক আছে নাকি কোন?

---আছে বই কি। তিনি আমার দিদি হন।

---তাই নাকি।

প্রতুল হঠাৎ চুপ হয়ে যায়। মনে হয় সম্পর্কটুকু তার বোঝা উচিত ছিল। এই ৭নং বেডের সম্পর্কেই তার সঙ্গে লতিকার প্রথম পরিচয়। প্রসূতির শরীরে বিশেষ কোন ব্যাধির স্পষ্ট লক্ষণ নেই---অথচ জ্বর হচেছ নিয়মিত। ডাঃ মৈত্র তাকে রক্তটা পরীক্ষা করতে বলেছিলেন। সেই রক্ত নিতে গিয়েই বিশেষ ক'রে সে লতিকাকে সেদিন দেখতে পায়। তার আগে হাসপাতালের আরো বহু সেবিকার ভীড়ে লতিকা ছিল প্রচ্ছন্ন হয়ে। সেদিন সে একটি স্বতন্ত্র রূপে দেখা দিল। পরিচ্ছন্ন শুভ্র বেশ, দেহ সুস্থ সবল মনে হ'লেও মুখটি কেমন একটু শীর্ণ। সে মুখের ঈষৎ পাণ্ডুর আভাই সেদিন তাকে মুগ্ধ করেছিল। লতিকা সযত্নে ঝুঁকে পড়েছে রোগিণীর বিছানার ওপর; চোখে তার সস্নেহ ব্যাকুলতা। প্রতুলের দেখে মনে হয়েছিল এই যেন মূর্ত্তিমতী শুশ্রূষা। কাঁটা বিঁধিয়ে শ্লাইডের রক্ত নেবার সময় লতিকা এসে রোগিণীর শীর্ণ হাতটি ধরেছিল। ঠিক বৈজ্ঞানিক তন্ময়তা তখন আর প্রতুলের ছিল না; অনিচ্ছাসত্ত্বেও রোগিণীর বদলে লতিকার নিটোল মসৃণ হাত দুটির দিকে সে একবার না চেয়ে পারে নি। হাত দুটি নিরাভরণ বল্লেই হয়---দুটি প্লেন বালা সে বাহুর সৌষ্ঠবের সঙ্গে যেন মিশে গেছে।

প্রতুল তার বর্ণহীন ডাক্তারি কণ্ঠে অভ্যাস মত বলতে যাচ্ছিল--কিছু ভয় নেই আপনার। মুখটা ওদিকে ফিরিয়ে থাকুন। পিঁপড়ের কামড় সয়েছেন ত। তবে আর কি?

লতিকা তার মাঝেই স্নিগ্ধকণ্ঠে বল্লে,---উনি ত শুধু একটু আঁচড় দেবেন। কিছু লাগবে না। হাতটা আলগা ক'রে রাখ।

কণ্ঠস্বর সত্যি বলতে গেলে ঠিক মধুর বীণানিন্দিত নয়---ঈষৎ ধরা ব'লেই মনে হয়---স্বরের প্রান্তগুলি যেন মসৃণ নয়, একটু খস্‌খসে---কিন্তু প্রতুলের সমস্ত মন স্নিগ্ধ হয়ে গেছল। লতিকার অবর্ণনীয় সুষমার সঙ্গে কণ্ঠস্বরটিরও অপরূপ সামঞ্জস্য আছে। প্রতুল সেই মুহূর্ত্তেই বুঝতে

পেরেছিল তার জীবন নূতন এক পাতা ওলটালে। প্রতিদিন কত মানুষের সংস্রবেই ত আসত হয়, তবু আমাদের গোপন সত্তা থাকে অবিকৃত; অবিচলিত। কিন্তু এবার বুঝি আর তা হবার যো নেই। রুদ্ধদ্বার সেই যে মনের গোপন মহল, যেখানে সমস্ত সংসার থেকে বিচ্ছিন্ন হয়ে মানুষ একাকী বাস করে সেখানকার নিঃসঙ্গতা এইবার গেল ঘুচে। মনের বাইরের ঘর থেকে এই মেয়েটিকে বিদায় দেওয়া যাবে না। কেন যে যাবে না তা সে নিজেই ভাল ক'রে জানে না। কিন্তু হঠাৎ জীবনে ভোজ-বাজীর মত অদ্ভুত ব্যাপার যে একটা হয়েছে এ বিষয়ে তার আর কোন সন্দেহ ছিল না।

স্লাইডে বেডের নম্বর লিখে, সেটা ব্যাগ-জাত ক'রে উঠে আসবার সময় লতিকাও সঙ্গে সঙ্গে দরজা পর্য্যন্ত এসেছিল; মাথা নীচু ক'রে দরজার কাছে দাঁড়িয়ে কুণ্ঠিত স্বরে বলেছিল,--রিপোর্টটা একটু তাড়াতাড়ি পাওয়া যাবে ত? ডাঃ মৈত্র বলেছেন, রিপোর্ট না পেলে কিছু করতে পারবেন না।

সাধারণ একজন রোগিণীর জন্যে নার্সের এতখানি ব্যাকুলতার কোনো অর্থ হয় না। তখনই ভেতরে আরো কিছু আছে তার বোঝা উচিত ছিল। কিন্তু সে তেমন কিছু বোঝেনি। কণ্ঠকে যতদূর সম্ভব ডাক্তারী মর্য্যাদানুযায়ী উদাসীন করবার চেষ্টা ক'রে বলেছিল--ভয় নেই. ঠিক সময়ে পাবেন। তারপর লতিকার মিনতিকাতর দৃষ্টির সামনে হঠাৎ কেমন অস্বস্তি অনুভব ক'রে তর্ তর্ ক'রে সিঁড়ি দিয়ে নেমে গেছল----

প্রতুল হঠাৎ বুঝতে পারে খানিকক্ষণ সে অস্বাভাবিকভাবে চুপ ক'রে আছে। বাইরে বৃষ্টি আর ঝড়ের মধ্যে চলেছে প্রতিযোগিতা; বৃষ্টি একটু আসর জমিয়ে বসতে না বসতেই দমকা ঝড় নিয়ে যাচেছ তাকে হাঁকিয়ে। বৃষ্টিধারা হাওয়ার খেয়ালে নানাভাবে এঁকে বেঁকে পড়েছে। ঘনবর্ষণ হঠাৎ ফিকে হয়ে হাল্কা গুঁড়ি গুঁড়ি জলকণায় মিলিয়ে যাচেছ।

প্রতুল আগের কথায় খেই টেনে বলে---তিনি আপনার দিদি হন তা তখন ত বলেন নি---

---বলা কি দরকার ছিল! তাছাড়া তখন ত আলাপ হয়নি। শেষ কথাটা ব'লে লতিকা যেন একটু লজ্জিত হয়ে অন্য দিকে মুখ ফেরায়। পাটকরা চুলের তলায় তার কাণের দুলের দিকে চেয়ে প্রতুল বলে,---আলাপ কি এখনই হয়েছে?

কোন উত্তর নেই। লতিকা মুখ ফিরিয়ে অন্য কথা পাড়ে---হাওয়ায় সব মেঘ উড়িয়ে নিয়ে যাচেছ--তেমন বৃষ্টি হ'ল না।

---আমার যেমন ভাগ্য। কোথায় মুষলধারে বৃষ্টি পড়বে, পথঘাট ডুবে যাবে, বাস থাকবে নৌকোর মত মাঝ রাস্তায় আটকে, কেউ নামতে পারবে না; তা নয় দু'ফোঁটা জল ফেলে আকাশ একটু রসিকতা ক'রে গেল।

আপনার ত খুব সখ! ব'লে লতিকা হাসে!

তারপর পাতার পর পাতা উল্টে যায় মনের ভেতর---বর্ষার প্রতীক্ষা-ব্যাকুল ও আগমনী-মুখর দিনের পাতা।

দিনের অসহ্য উত্তাপের পর রাত্রের দুঃসহ গুমোট। সমস্ত সৃষ্টি স্তব্ধ, থমথম করছে সমস্ত প্রকৃতি কার আবির্ভাবের অপেক্ষায়। আসছে, সে আসছে! আকাশ ও পৃথিবীর সমস্ত শব্দ ভয়ে বিস্ময়ে গেছে থেমে। সে আসছে! অন্ধকার দিগন্তে জমা হচেছ নিঃশব্দে তার পুঞ্জ পুঞ্জ সৈন্য-বাহিনী। থেকে থেকে দেখা যাচেছ সুদূর তাদের মশালের আলো। তারপর মধ্যরাত্রে হঠাৎ স্তব্ধতা গেল ভেঙে, আকাশের সমস্ত তারা নিভিয়ে কৃষ্ণপক্ষের চাঁদকে লুণ্ঠন ক'রে ছুটল কালো ঘোড়সোওয়ারের দল, তীক্ষ্ণ বৃষ্টিধারার দীর্ঘ তীর ছুঁড়তে ছুঁড়তে আকাশের এক তীর থেকে আর এক তীরে; গুরু গুরু বাজতে লাগল রণ-দামামা, মশাল উঠতে লাগল ঝলসে। আকাশ জয় হয়ে গেল।

এমন রাতে কি ঘুমোন যায়! ছাদ থেকে নেমে এসে প্রতুল আকাশের দিকে চেয়ে থাকে জানালা দিয়ে। অপরূপ, অপরূপ এই লীলা। তারা-খচিত আকাশের বিস্ময় যতই থাক, তার

নিশ্চলতা, তার চিরন্তন স্থৈর্য্য মনকে এমন ক'রে দোলা দিতে পারে না। আজ যেন সমস্ত আকাশই উঠেছে দুলে, চলেছে অস্থিরভাবে ভেসে। সূর্য্যের উত্তাপে মেরুর তুষার-প্রান্তর যেমন ফেটে, ভেঙে, দুরন্ত বিশাল ভয়ঙ্কর স্রোত-ধারায় বয়ে যায়, তেমনি যেন বয়ে যাচেছ আজ আকাশ। কোথায় ধরেছে তার ভাঙ্গন, নেমেছে বিপুল ঢল, বড় বড় পাষাণের চাই যাচেছ তীরবেগে সে স্রোতে ভেসে। শিলার সঙ্গে শিলার ধাক্কায় ঠিকরে উঠ্ছে আগুনের স্ফুলিঙ্গ।

সত্যি তা হ'লে এলো বর্ষা। কাল লতিকাকে কি নাকালই করা যাবে। আজই তাদের কথা হয়েছে। লতিকা বলেছে, কদিন একটু কাল-বৈশাখীর হাক ডাক দিয়ে আকাশ কেমন বেমালুম চুপ ক'রে গেছে দেখেছ। একটা মেঘের টুকরোও দেখা যায় না। এ গরম আর সহ্য হয় না বাপু।

---আজ কিন্তু যে রকম গুমোট, রাত্রে ঠিক বৃষ্টি হবে মনে হচেছ!---বলেছে প্রতুল।

---আজ ত কিছুতেই হবে না।

---ঠিক হবে দেখো রাত্রে।

---কখ্খন না।

---আচছা বাজী রাখ।

--বাজী রেখে কেন হারবে। পোকা-মাকড়ের ডাক্তার, তুমি মেঘ-বৃষ্টির কি জান?

---পোকা-মাকড় ছাড়া আরো অনেক কিছু আজকাল জানতে হচেছ!

---কেন বলো দেখি?

প্রতুল চট্ ক'রে ব'লে ফেলেছিল---তোমার জন্যে!

আরো কয়েকটা পাতা। দিনরাত এবার মেঘের বাহিনী চলেছে অলস মন্থর গতিতে দিনের আলোকে স্নিগ্ধ আর রাত্রের অন্ধকারকে প্রগাঢ় ক'রে। সে মেঘ কখনও খেয়াল ভরে থামে, আকস্মিক করুণায় নেমে আসে কালো হয়ে আরো নীচে, গলে পড়ে দরবিগলিত ধারায়। কখনও বা দিনের পর দিন শুধু ভেসে চলে। আকাশ কিন্তু আর নিরবচিছন্নভাবে নীল হবার সুযোগ পায় না, তাতে রঙের রেখার বৈচিত্র্য এসেছে। অন্য সময়ে পৃথিবী থাকে চঞ্চল, আর শান্ত, সমাহিত, ধ্যানমগ্ন, আকাশ থাকে নিস্পন্দ। আজ আকাশের ধ্যান ভেঙেছে---পৃথিবীর চেয়ে সেখানে বেশী চঞ্চলতা, বেশী ব্যস্ততা। খেয়ালের তার অন্ত নেই।

---বাঃ বর্ষাতিটা না নিয়েই বেরিয়েছ। বেশ লোক ত। খুব ভিজেছ নাকি?

---না, বৃষ্টি জোরে আসবার আগেই পৌঁছে গেলাম যে!

---তবু ওটা সঙ্গে রাখতে ক্ষতি কি? আর একটু আগে বৃষ্টি হ'লে ত ভিজতে।

---তাহ'লে খারাপ আর কি হ'ত? ভিজে হয়ত জ্বর হ'ত। জ্বর হ'লে নার্স রাখতাম একটা।

---নার্স রাখলে সে শুধু জল বার্লি খাইয়ে রাখত। আর কিছু দিত না।

---তাই সুশীল সুবোধ বালক হয়ে খেতাম। এবং কিছুতেই ভালো হ'তে চাইতাম না! কিন্তু এখন যখন জ্বর হয়নি, তখন দিদির হাতের চা চাই!

---রক্তপাত ক'রে দিয়ে আবার চা চাইতে লজ্জা করে না!

---রক্তপাত ক'রেই ত চায়ের হাত মিষ্টি ক'রে দিয়েছি। এখন চা করতে হাঙ্গামা হবে না ত দিদি?

দিদি যেমন নিরীহ, তেমনি মুখচোরা। কোলের ছেলেটাকে লতিকার হাতে দিয়ে একটু হেসে বলেন---আমি চা করতেই যাচিছলুম। উনি এখুনি আসবেন।

লতিকা ঠাট্টা ক'রে বলে,---কথাটা বুঝলে ত! তোমার জন্যে নয়, 'উনি' আসবেন ব'লেই দিদি চা করতে যাচিছলেন।

দিদি অপ্রস্তুত হয়ে চলে যেতে যেতে বলেন,---আহা আমি বুঝি তাই বলছি!

দিদি চলে যাবার পরে হঠাৎ লতিকা মাথা নীচু ক'রে মৃদুস্বরে বলে---তোমার পাসপোর্ট পেয়েছ?

প্রতুল জিজ্ঞাসুভাবে তার দিকে তাকাতেই সে আবার বলে---আমায় লুকোচ্ছ কেন? আমি সব ত শুনেছি।

মুখে তার হাসি কিন্তু স্বরে কাতরতা নয় কি?

প্রতুল বলে, কি তুমি শুনেছ?

তুমি গ্র্যাণ্ট পেয়ে গেছ, জার্ম্মাণী যাচ্ছ, সেখানকার ডিগ্রীর জন্য!

দু'জনের নীরবতা বাইরের প্রবল ধারাপতনের শব্দে ভরে উঠেছে। প্রতুল ধীর ধীরে বলে----গ্র্যাণ্ট পেয়েছি কিন্তু আমি কোথাও যাব না লতা।

তারপর একটু থেমে আবার বলে---ভালো চাকরী বা পয়সার জন্যই বিদেশের ডিগ্রী দরকার, রিসার্চ্চ এদেশেই করা যায় ইচ্ছে করলে!

কয়েকটা অত্যন্ত ভিজে ঠাণ্ডা দিনের পাতা! তারপর কাল রাত থেকে যে বৃষ্টি আরম্ভ হয়েছে এখনও তার বিরাম নেই। পড়ছে ত পড়ছে অবিশ্রান্তভাবে। আকাশের মেঘে সে গতি, সে লীলা গেছে থেমে, বৈচিত্র্য গেছে মুছে। এখন সমস্ত একাকার হয়ে গেছে---সব বর্ণ সমন্বয় হয়ে আকাশ হয়েছে একরঙ্গা! যেন পুরু সীসার পাতে মোড়া ব'লে মনে হচ্ছে। সে পাতের কোথাও জোড় নেই, তা নিশ্ছিদ্র। সেই ফ্যাকাশে আকাশ থেকে অবিশ্রান্ত ঝরে পড়ছে জল। রাস্তার ধারে ছোট ছোট জলের স্রোত চলেছে কল কল ক'রে। ছাদের জল একঘেয়ে ঐক্যতান সুরে পড়ছে ছড়ছড়িয়ে। পৃথিবীর ওপর কে যেন শব্দের একটা আবরণ দিয়েছে টেনে। রাত্রির অন্ধকারে বিরামহীন ধ্বনির এই আচ্ছাদন ভারী ভালো লেগেছিল, সমস্ত চেতনাকে কোমলভাবে অতি অন্তরঙ্গভাবে সে আচ্ছাদন ছিল জড়িয়ে, ঢেকে। সেই শব্দের মধ্যে চাদর মুড়ি দিয়ে মন নিশ্চিন্ত আয়াসে কল্পনা-বিলাস উপভোগ করছে। এখন কিন্তু ব্যাপারটা একটু একঘেয়ে হয়ে পড়েছে, শব্দের সে সুরও যাচ্ছে থেকে থেকে কেটে। ভিজে কাকের দলের কোলাহল, বাইরে গাড়ীর চাকার আওয়াজ, জাগ্রত মানুষের নানা ব্যস্ততার শব্দ, বৃষ্টির সুরকে কর্কশ ক'রে তুলছে, তবু প্রতুলের ভালো লাগছে না এমন কথা বলা যায় না।

বর্ষাতি গায়ে এঁটে মাথায় ছাতা ধরে সে যখন বেরিয়ে পড়ল তখনও বৃষ্টি পড়ছে সমানভাবে। এমন সুরক্ষিতভাবে বৃষ্টির ভেতর বেরুবার ভারী একটি আনন্দ আছে--ছেলেমানুষী আনন্দ! শত্রুর দুর্ব্বল আঘাত তোমার বর্ম্মে ঠেকে নিষ্ফল হয়ে যাচ্ছে, তুমি অক্ষত দেহে নিরাপদে ঘুরে বেড়াচ্ছ এমনি একটা ভাব যেন হয় মনে। পিচ্ ঢালা রাস্তার ওপর বৃষ্টির দীর্ঘ প্রবল ধারা আঘাত করছে। নীচের দিকে চেয়ে থাকতে থাকতে মনে হয় বৃষ্টি বুঝি ওপর থেকে পড়ছে না; মাটির নীচে থেকেই জাগছে অদ্ভুত জলের ফুল, মুহূর্ত্তের আয়ু নিয়ে জাগছে আর যাচ্ছে মরে।

প্রতুল ল্যাবরেটারিতে পৌঁছল একটু দেরিতে। ছাতাটা মুড়ে রেখে বর্ষাতিটা খুলে টাঙিয়ে রাখছে, এমন সময় সহকারী এসে খবর দিলে, ডাঃ মৈত্র দুবার খোঁজ নিয়েছেন। প্রতুল এসেই যেন তাঁর সঙ্গে দেখা করে।

প্রতুলের মুখ উঠল কঠিন হয়ে এক মুহূর্ত্তে। বল্লে--যাচ্ছি বলগে যাও। এ খোঁজ নেওয়ার অর্থ সে জানে। ডাঃ মৈত্র কি বলবেন তাও তার অজানা নয়। ক'দিন ধরেই সে এটির জন্যে অপেক্ষা করছিল। এর মধ্যে অনেক কাণাঘুষা, অনেক গুঞ্জন তার কাণে এসেছে। কাজটা নাকি ভাল হচ্ছে না, ষ্টাফের প্রেষ্টিজ যায়, হাসপাতালের সুনামে দাগ ধরে। ডাঃ মৈত্র অত্যন্ত অসন্তুষ্ট হয়েছেন নাকি---এতটা বাড়াবাড়ি তিনি পছন্দ করেন না ইত্যাদি। প্রতুলের অপরাধ এই যে, নিজের মনের ভেতর গ্লানি নেই ব'লে ব্যাপারটাকে আর পাঁচজনের মত লুকিয়ে রাখবার ব্যবস্থা সে করেনি। সে অনায়াসে স্পষ্ট দিবালোকে নিজেকে অসঙ্কোচে প্রকাশ করেছে। প্রতুলের ঘোরতর অপরাধ এই যে, সে শুধু মজা ক'রে সন্তুষ্ট থাকতে পারেনি, সাধু উদ্দেশ্য নিয়ে গভীরভাবে ভালবেসেছে!

কঠিন মুখ নিয়ে সে ডাঃ মৈত্রের ঘরে গেল। মনে মনে সঙ্কল্প তার স্থির হয়ে গেছে। ডাঃ

মৈত্র যেই হোন, তাঁর বাঁকা হাসি, শাণিত বিদ্রূপ সে সহ্য করবে না কিছুতেই। লতিকার অপমান সে হ'তে দেবে না। ঘরে ঢুকেই কিন্তু সে অবাক হয়ে গেল। ডঃ মৈত্র সহাস্যে চেয়ার থেকে দাঁড়িয়ে তাকে অভ্যর্থনা করলেন--তোমাকে সকাল থেকে খুঁজছি কন্‌গ্র্যাচুলেট করবার জন্যে। চমৎকার! তোমার পেপার চমৎকার হয়েছে। কোলাইগ্রুপ সম্বন্ধে এমন দামী গবেষণা আর কেউ করেনি।

প্রতুল অভিভূতের মত বসে পড়ল একটা চেয়ারে। ডাঃ মৈত্রের শীর্ণ, কুৎসিত মুখ উজ্জ্বল হয়ে উঠেছে আনন্দে,---আমি গোড়া থেকেই জানতুম প্রতুল, তোমার ভেতর অসাধারণ পার্টস্ আছে। তুমি আমাদের হাসপাতালের গৌরব। কিছুদিন বাদে বলব দেশের গৌরব।

প্রতুল লজ্জিত হয়েই এবার কথা বলতে পারে না।

---তারপর! তোমার সব আয়োজন সম্পূর্ণ হয়েছে তো? এই মাসেই ষ্টার্ট ক'রে ফেল। একটু রাফ প্যাসেজ হবে---তাতে কি ভয়?

প্রতুল একটু চুপ ক'রে থেকে হঠাৎ গম্ভীরভাবে বল্লে---আমি যাব না ঠিক করেছি।

---যাবে না? বলছ কি হে?

---ডিগ্রীতে আমার দরকার নেই, রিসার্চ্চ ত আমি এখানেই করতে পারি।

---পাগল! তোমায় ডিগ্রীর জন্যে আমি যেতে বলছি মনে করছ--মোটেই না! ডিগ্রীর দরকার আমাদের মত সাধারণ লোকের, তোমার নয়---রিসার্চের জন্যই তোমাকে যেতে বলছি। সেখানে কত ফেসিলিটিজ্। কত নতুন টেকনিকের সঙ্গে হাতে-কলমে পরিচিত হয়ে আসবে। ছি ছি প্রতুল, এমন কাজ কোরো না, নিজেকে অপব্যয় করবার তোমার অধিকার নেই।

একটু হেসে ডাঃ মৈত্র আবার বল্লেন---হট্ ক'রে একটা কিছু ঠিক কোরো না; একটু ভেবে দেখো গে যাও। এই সঙ্গে আর একবার বলছি---তোমার পেপার অদ্ভুত হয়েছে!

প্রতুল উঠে বেরিয়ে আসছিল। ডাঃ মৈত্র তার দিকে এক চোক বন্ধ ক'রে ঘাড় কাৎ ক'রে অদ্ভুতভাবে তাকিয়ে দুষ্টামির হাসি হেসে বল্লেন---তোমার সম্বন্ধে ওরা সব নানান কথা বলছে যে প্রতুল! ভালো, ভালো, তার জন্যও কন্‌গ্র্যাচুলেশন।

মুখের হাসি নিভিয়ে একটু গম্ভীরভাবে ডাঃ মৈত্র আবার বল্লেন, কিন্তু দেখো তলিয়ে যেও না বাপু! বড় কঠিন সাধনা তোমার! একটু আধটু সাধনায় ওরা লাগে বটে কিন্তু দরকার হ'লেই ছেদ করতে হবে। এ তপস্যায় সিদ্ধিলাভ করতে গেলে নির্ম্মম হ'তে হবে। নীচের তলায় যা হচ্ছে হোক কিন্তু ওপরের ঠাকুর ঘরে কোন গোল না পৌঁছয়!

আকাশের মুখ সমান ফ্যাকাশে হয়ে রইল। মেঘের পর্দ্দার আড়াল দিয়ে সূর্য্য গেল আকাশ পার হয়ে। বৃষ্টি কখন একটু থামল, কখনও আবার এল প্রবলভাবে। প্রতুল সারাদিন রইল অনিশ্চয়তার দোলায় দোদুল্যমান। ডাঃ মৈত্র সত্যি তাকে ভাবিয়ে তুলেছেন। সে যাবে কি না?

দুদিন বাদে সঙ্কল্প যখন তার স্থির হ'ল তখন আকাশের সীসের পাতা গলে যেতে সুরু করেছে, নানা জায়গায় দেখা দিয়েছে ফাটল। এখানে সেখানে উঠেছে ধোঁয়ার কুণ্ডলি। বৃষ্টি কিন্তু গেছে ধরে। এই দুদিন সে লতিকার সঙ্গে দেখা করবার চেষ্টা করেনি। আজ খোঁজ নিতে গিয়ে অবাক হয়ে গেল। এ ওয়ার্ডে সে নেই। কোথায় সে? কে একজন বল্লে---বোধ হয় টি বি ওয়ার্ডে ট্রান্সফারড্ হয়েছে।

টি বি ওয়ার্ডে! স্তব্ধ হয়ে খানিক প্রতুল দাঁড়িয়ে রইল, তারপর অত্যন্ত উত্তেজিতভাবে চল্‌ল ডাঃ মৈত্রের ঘরের দিকে। এ ব্যাপারের কৈফিয়ৎ চাই। কাটা দরজা ঠেলে সে একটু তীক্ষ্ণ কণ্ঠে ডাকলে---ডাঃ মৈত্র! টেবিলে বসে হাতের কাগজটা থেকে মুখ তুলে ডাঃ মৈত্র স্মিতমুখে বললেন---কে প্রতুল! এস এস!

প্রতুল কিন্তু আর কিছু বলতে পারলে না। সে স্তব্ধ হয়ে গেছে। ডাঃ মৈত্রের টেবিলের ধারে কাগজপত্রের ফাইল হাতে দাঁড়িয়ে লতিকা প্রতুলের

দিকে সবিস্ময়ে একবার তাকিয়ে সে মুখ নীচু ক'রে সলজ্জ হাসি গোপন করলে।

না, প্রতুলের পক্ষ থেকে এখন কিছু বলা সম্ভব নয়। লতিকার সামনে তারই কথা তুলে কৈফিয়ৎ চাওয়া যায় না। আর তা ছাড়া কি কৈফিয়ৎ সে দাবী করতে পারে? টি বি ওয়ার্ডে কি নার্স থাকে না? লতিকা বিশেষ সুবিধাই বা পাবে কেন? প্রতুল খানিক ইতস্ততঃ ক'রে হঠাৎ ঘর থেকে বেরিয়ে গেল।

গাঢ় ছায়াচ্ছন্ন কয়েকটি দিন পার হয়ে গেল। আকাশের সীসের পাতের ফাটল গেছে জুড়ে। বৃষ্টির আর বিরাম নেই, ছেদ নেই। মন এবার ক্লান্ত হ'তে সুরু করেছে প্রকৃতির এই একঘেয়ে রূপে; রাত্রে আশা হয় সকালে হয় ত মেঘ কেটে যাবে, দেখা যাবে একটু নীল আকাশ। সকালবেলা হতাশ হ'লেও মনে হয় এ বৃষ্টি সারাদিন কখনও থাকতে পারে না, বিকেলের দিকে নিশ্চয়ই ধরে যাবে। একটু হাঁপ ছেড়ে বাঁচা যাবে, কিন্তু বৃষ্টি পড়তে থাকে অবিশ্রান্তভাবে;---আকাশে এতটুকু পরিবর্ত্তন নেই। পৃথিবী এরই মধ্যে ম্লান হয়ে এসেছে, তার ঔজ্জ্বল্য গেছে মুছে। রাস্তাঘাটগুলো কেমন অত্যন্ত নোংরা মনে হয়, পথের ধারের বাড়ীগুলো শ্রী হারিয়েছে, সর্ব্বাঙ্গে বার্দ্ধক্যের নেচেতার দাগ।

কদিন ধরে প্রতুল লতিকার সুবিধামত দেখা পাচ্ছে না, হাসপাতালে দেখা করার অত্যন্ত অসুবিধে। লতিকার নতুন ওয়ার্ডে গিয়ে কাজ বেড়েছে। বাড়ীতে বৃষ্টির ভেতরই প্রতুল যায়। কখনও দিদি, কখনও দিদির স্বামী বিনোদবাবু তাকে অভ্যর্থনা করেন, কিন্তু লতিকার দেখা মেলে না। হয়ত সে এই মাত্র বেরিয়ে গেছে। নয়ত সে এখনও ফেরেনি। হাসপাতালে যাবার সময়ও তাব বদলে গেছে। এক দিন তবু পথে দেখা হ'ল।

---বাঃ বেশ ত তুমি!---প্রতুলের কণ্ঠস্বরে অভিমান, বেদনা, অভিযোগ। লতিকা কেমন যেন একটু আড়ষ্ট হয়ে দাঁড়িয়েছে। তার চোখে কি অস্পষ্ট আতঙ্কের ছায়া!

প্রতুল আবার বল্লে,---তোমার সঙ্গে গত শতাব্দীতে দেখা হয়েছিল, তারপর কত কথা জমে উঠেছে জান?

লতিকা একটু হাসল। সে হাসিও যেন তার গভীর আতঙ্ক ও বেদনাকে স্পষ্ট ক'রে তুললে।

---কাল বিকেলে বাড়ী থাকা চাই, বুঝেছ?

লতিকা অস্পষ্ট স্বরে বললে,---আচ্ছা!

লতিকা রাজী হয়েছিল বিকেলে বাড়ী থাকতে, কিন্তু তাকে পাওয়া গেল না সে সময়ে; ডাঃ মৈত্র কি জরুরী কাজে তাকে আটকে রেখেছেন।

পাঁচ দিন ধরে সূর্য্যের মুখ দেখা যায় নি। এই সৃষ্টির ভেতর সূর্য্য আছে ব'লে আর মনে হয় না। ছানিপড়া চোখের মত ঘোলাটে কুৎসিত আকাশের দৃষ্টি; জল পড়ছে আর পড়ছে, ধীরে ধীরে ক্লান্ত একটানা সুরে। মুষলধারে এক পশলা হয়ে গেলেও বুঝি একটু স্বস্তি পাওয়া যেত। কিন্তু তা হবে না। প্রতি মুহূর্ত্তে মনকে আরো আচ্ছন্ন, আরো নিস্তেজ ক'রে ধীরে ধীরে বৃষ্টি ঝরছে।

ভাল ক'রে ভোর না হ'তেই প্রতুল সেদিন বেরিয়ে পড়ল, আজ সে লতিকার সঙ্গে দেখা করবেই। ভোরের সদ্যোজাত আলোতেও রুগ্ন নগরের কেমন একটা আচ্ছন্ন ভাব। ওপর থেকে পড়ছে বৃষ্টি, নীচে থেকে উঠছে একটা কুৎসিত ধোঁয়াটে কুয়াশা! প্রতুল লতিকাদের কড়া নাড়ল। বিনোদবাবু এসে দরজা খুললেন---আসুন! খুব সকালে এসেছেন ত!

দু'জনে ঘরের ভেতর ঢুকল। প্রতুল জিজ্ঞাসা করবার আগেই বিনোদবাবু বল্লেন,---লতিকা এখনও বাড়ী ফেরে নি।---তিনি যেন চিন্তিত।

---বাড়ী ফেরেনি! এখন ত তার নাইট-ডিউটি নয়!

---না, কোন একটা কেসে ডাক্তারবাবু ডেকে নিয়ে গেলেন। গেছে সেই সন্ধ্যের সময়। আপনি বসুন, এখুনি হয়ত আসবে।

প্রতুল বসল। ভেতর থেকে এখনও রাত্রি যেন বিদায় নেয় নি। অস্পষ্ট অন্ধকারে সব আব-

ছায়া দেখাচেছ। মনের ভেতরেও অমনি আবছায়া সব চিন্তা।

দাঁড়ান, চা করতে বলিগে---বিনোদবাবু ভেতরে গেলেন। প্রতুল রইল বসে। অনেকক্ষণ, সুদীর্ঘ যুগ ধরে যেন রইল বসে।

হঠাৎ বাইরে মোটর থামার আওয়াজ। প্রতুল নিজের অজ্ঞাতেই উঠে দাঁড়াল গিয়ে দরজায়। মোটর থেকে লতিকা উঠে আসছে, ডাঃ মৈত্র তাকে হাত নেড়ে বিদায় সম্ভাষণ জানাচেছন।

লতিকা আরো কাছে এলো, হঠাৎ প্রতুলকে দেখে চমকে উঠে বল্লে---কে? ওঃ আপনি!

লতিকাকে অত্যন্ত ক্লান্ত দেখাচেছ, তার দুর্ব্বলতা যেন অত্যন্ত স্পষ্ট হয়ে উঠেছে এবার; মুখ তার অস্বাভাবিক রকম শীর্ণ! সারারাত্রি জেগে সেবা করার পরিশ্রম নিশ্চয়।

লতিকা ক্লান্ত পা টেনে টেনে এসে ঢুকল, তারপর এলিয়ে পড়ল একটা চেয়ারে।

---বড় ক্লান্ত হয়েছ লতিকা?

লতিকা চোখ খুলে তার দিকে তাকাল। দৃষ্টিটা কেমন একটু অদ্ভুত না? সত্যি কি সে চোখে গভীর ভয়ের আভাষ!

---কদিন তোমার দেখা পাইনি, তাই আজ ভোরেই চলে এলাম। কথার মাঝখানে হঠাৎ লতিকা উঠে পড়ল,---বোসো, কাপড় ছেড়ে আসছি।

না, না, তারই ভুল; এই ত লতিকা বেশ সহজভাবে কথা কইলে। অন্ধকার কত ভ্রান্তির সৃষ্টি করে।

লতিকা কাপড় চোপড় ছেড়ে এসেছে, কিন্তু চেহারা বদলাতে পারেনি। মুখ তার আরো শীর্ণ, কয়েকটি অদৃষ্টপূর্ব্ব রেখা তাকে যেন আরো কঠিন ক'রে তুলেছে, লতিকা এসে চেয়ারে বসে সহজভাবেই বোধ হয় বল্লে,---চা পাওনি ত এখনও?

---না।

খানিক নীরবতা। বাইরে থেকে বৃষ্টির চাপা শব্দ আসছে, হিংস্র কোন শ্বাপদের সতর্ক সঞ্চরণের মত।

--লতিকা!

লতিকা মুখ ফেরাল।

--তোমায় আজ কটা কথা বলতে এলাম। প্রথম হচেছ---আমি গ্র্যাণ্ট প্রত্যাখ্যান করেছি!

---কেন?

প্রতুল একটু হেসে বল্লে---কেন জিজ্ঞাসা করছ?

হঠাৎ লতিকার একি হ'ল! তীক্ষ্ণ তীব্র স্বরে বল্লে---হ্যাঁ, কেন জিজ্ঞাসা করছি। তুমি যা বলবে তাও জানি অবশ্য। বলবে---আমার জন্যে! কিন্তু কেন আমার জন্যে তুমি এত বড় ত্যাগ করবে? এ তোমার ত্যাগ তো নয়, আমার ওপর তোমার এ অত্যাচার। সারাজীবন ধরে তুমি এই ভেবে গর্ব্ব করবে যে, আমার জন্য তুমি তোমার সমস্ত ভবিষ্যৎ বিসর্জন দিয়েছ, আমার জন্যে করেছ অসামান্য আত্মত্যাগ। সমস্ত জীবন আমায় তুমি রাখতে চাও অপরাধী ক'রে। তোমার সে আত্মপ্রসাদের দৃষ্টির বিষে আমার জীবন জর্জ্জরিত করতে দেব না, কিছুতেই আমি দেব না তোমায় তা করতে, তোমার এই ত্যাগ আমি চাই না।

যেমন অকস্মাৎ আরম্ভ হয়েছিল তেমনি অকস্মাৎ লতিকার তীব্র স্বর গেল মিলিয়ে উচছ্বসিত কান্নায়। চেয়ারের ধারে লুটিয়ে পড়া তার দেহ দুলে দুলে উঠতে লাগল কান্নার জোয়ারে।

স্তম্ভিত হয়ে প্রতুল একবার বল্লে,---আমি কিন্তু তা' ত বলতে চাইনি লতিকা! আমার আরো কথা ছিল যে!

লতিকা সোজা হয়ে উঠে বসল। দুঃসহ যন্ত্রণার রেখা তার মুখে। কিন্তু স্বর তার কঠিন---না, না, আমি কোন কথা শুনতে চাই না! তুমি যাও, তুমি এখান থেকে যাও!

দুর্বোধ, সমস্ত একেবারে দুর্বোধ। প্রতুলের সমস্ত যেন ঘুলিয়ে যেতে থাকে চোখের সামনে, মনের ভেতর।

নতিকা আবার বল্লে,---তোমায় মিনতি ক'রে বলছি, তুমি এখান থেকে যাও, আর আমার সঙ্গে দেখা কোরো না, কখনও না! নিজেকে আর অপমান তুমি কোরো না।

শেষ কথাগুলি আবার কান্নায় ভারী হয়ে এসেছে। আচ্ছন্নের মত প্রতুল উঠে দাঁড়াল, তারপর রাস্তায় বেরিয়ে এল।

একঘেয়ে একটানাভাবে তখনও মৃত মুখের মত পাংশুবর্ণ আকাশ থেকে বৃষ্টি পড়ছে অবিশ্রান্ত।

# পরোপকার

আমাদের বেদ উপনিষদ পুরাণে কেন যে পরোপকারের এত প্রশংসা তা আজ আমি বুঝেছি। সেই যে মাণ্ডুক্য পুরাণে বলেছে,--"ততো--- না, না 'ততো---' নয়, ইয়ম্---ইয়ম্--- ইয়ম্ কি? যাকগে।

আসল কথা পরোপকারের চেয়ে বড় ধর্ম্ম আর কিছু নেই। আর এমন বিমল আনন্দ জীবনের আর কিছুতেই কখনও পাওয়া যায়?"

আমি অন্ততঃ তা স্বীকার করব না, আর আমার চেয়ে বড় সাক্ষী এ ব্যাপারের কেউ থাকা সম্ভব নয়, কারণ পরোপকারের ফল সদ্য সদ্য আমি প্রত্যক্ষ দেখে আসছি।

হ্যাঁ, সত্যিই আমি পরোপকার করেছি শেষ পর্য্যন্ত এবং করেছি আর কারুর নয়, আমার বাল্যবন্ধু মহিতোষের। অনেকদিন ধরে এটা অবশ্য তার পাওনা ছিল, কারণ ছেলেবেলা থেকে সে বরাবর আমার উপকার ক'রে এসেছে।

নিতান্ত স্বার্থপর নীচ ব'লেই আমি তার প্রতিদান দেবার কোন চেষ্টা এ-পর্য্যন্ত করিনি। কিন্তু বিবেকের দংশন শেষ পর্য্যন্ত আমার অসহ্য হয়ে উঠেছে। আত্মহারা হয়ে আমি তার উপকারের কিছুটা শোধ দিয়েছি।

মহিতোষের মত পরোপকারী ছেলে অবশ্য পৃথিবীতে খুব কমই দেখা যায়। পরের উপকার করবার জন্যেই যেন তার জন্ম। সারাক্ষণ পরের উপকার ছাড়া আর তার কোন চিন্তা নেই এবং এ মহত্ত্ব ছেলেবেলা থেকেই তার মধ্যে পরিস্ফুট। একই স্কুলে আমরা দু'জনে পড়েছি এবং তখন থেকেই তার কাছে যে সব উপকার পেয়েছি তা কোনদিন ভোলবার নয়। উপকার অবশ্য সে শুধু আমার একারই করত না, তার সামনে পড়লে উপকার না পেয়ে কারুর পার পাবার উপায় ছিল না।

উপকার করা তার চরিত্রের এক রকম কণ্ডূয়ন বলা যায়। কাউকে দেখলেই তা চুলকে উঠে। প্রথম যেদিন স্কুলে ভর্ত্তি হই, সেদিনই তার চরিত্রের এ চর্ম্মরোগের পরিচয় পাই। সবে সেই ক্লাসে এসে অপরিচিত ছেলেদের ভেতর বসেছি। বই-পত্র কিছুই সঙ্গে নেই। সংস্কৃতের ঘণ্টায় পণ্ডিত মশাই ক্লাসে এসে কটা শব্দরূপ লিখতে হুকুম করলেন; তাঁর চেহারা আর বচন যা শুনলাম তাতে আমার তখন হৃদকম্প সুরু হয়ে গেছে। আজ সবে স্কুলে নতুন ভর্ত্তি হয়েছি একথা তাঁকে সাহস ক'রে বলা আমার ক্ষমতায় কুলোবে না। আর নতুন ছেলে হ'লেও বই খাতা পত্তর না নিয়ে স্কুলে আসা তিনি বরদাস্ত করবেন ব'লে মনে হ'ল না। যে রকম বিছের কামড়ের মত তাঁর টিপ্পনির নমুনা, তাতে হয়ত ব'লে বসবেন, এখানে কি তাহ'লে হাওয়া খেতে এসেছ নবাব সাহেব! গড়ের মাঠে গেলেই পারতে!

কি করব ভেবে না পেয়ে চোখে অন্ধকার দেখছি, এমন সময় বেঞ্চির নীচে পায়ে একটা জুতোর ঠোক্কর অনুভব করলাম। নেহাৎ পণ্ডিত মশাই-এর প্রতাপ তখন বুঝে নিয়েছি; নইলে হয়ত আর্ত্তনাদ ক'রে উঠতাম। উদ্গত চীৎকারটা কোন রকম দাঁতে চেপে পাশের দিকে চেয়ে দেখি, গোলগাল নাদুস নুদুস একটি ছেলে হায়ার বেঞ্চের তলায় বাঁ হাতে আমার দিকে একটি খাতা ও

পেন্সিল এগিয়ে ধরে আছে। তার হস্তী-বিনিন্দিত চোখে সে কি অসীম করুণা! খাতা পেন্সিল পেয়ে কৃতজ্ঞতায় একেবারে গলে গেলাম। তখনো জানি না কৃতজ্ঞতার সেই সবে শুরু। সারাজীবন যার উপকারের ধারা আমার উপর অবিরাম বর্ষিত হবে তার নাম যে মহিতোষ তাও তখনও জানি না। শব্দরূপ আমার ভাল রকম মুখস্থ। অনেকের আগেই তাই পণ্ডিত মশাই-এর টেবিলের ওপর খাতা রেখে এলাম। সকলের খাতা দেওয়া হয়ে গেলে পণ্ডিত মশাই দেখা শুরু করলেন। খাতা দেখা তো নয়,---অস্ত্র নিক্ষেপ ও তা থেকে আত্মরক্ষার একটা মহড়া। পণ্ডিত মশাই এক একটি খাতার ওপর একটু চোখ বোলান আর এক একটি বোলতার হুলের মত টিপ্পনির সঙ্গে সেটি লেখকের উদ্দেশে ছুঁড়ে মারেন। মাথা বাঁচিয়ে সে খাতা উদ্ধার করা বেশ কৌশল সাপেক্ষ। পণ্ডিত মশাই-এর টিপ প্রায় অব্যর্থ। এরই মধ্যে খাতা না ছুঁড়ে হঠাৎ যদি কারুর নাম ধরে ডাকা হয় তাহ'লে একটু গর্ব্ববোধ করা বোধ হয় স্বাভাবিক। শব্দরূপটা আমার ভালোই আসে এবং পণ্ডিত মশাই নিশ্চয় তাতে মুগ্ধ হয়েছেন বুঝে একটু বিনয়ের হাসি হেসেই কাছে গিয়ে দাঁড়ালাম। পর মুহূর্ত্তে মাথায় একটি কড়া গাঁট্টা খেয়ে সে হাসি মিলিয়ে গেল।---ওহে, মাইকেল এঞ্জেলো না নন্দলাল! এটা কি আর্ট স্কুল? লাল নীল পেন্সিলে চাল-চিত্তির আঁকা হয়েছে!

কানমলা সহযোগে আরো কয়েকটা গাঁট্টা খেয়ে খাতা নিয়ে নীরবে বেঞ্চিতে ফিরে এলাম। মহিতোষ আমায় লাল-নীল পেন্সিলই দিয়েছিল।

ক্লাস শেষ হবার পর টিফিনের ছুটিতে মহিতোষের সে কি আক্ষেপ। পরস্পরের প্রাথমিক পরিচয় তখন হয়ে গেছে। মহিতোষের আফশোষ আর থামে না দেখে আমাকেই তাকে সান্ত্বনা দিতে হ'ল---তোমার কি দোষ ভাই, তুমি ত ভালো করতেই গেছলে।

সত্যি ভাই।--মহিতোষের কণ্ঠ অত্যন্ত করুণ। পণ্ডিত মশাই যে লাল-নীলের ওপর অত খাপ্পা তা কি আমি জানি! আর আমার কাছে তাছাড়া আর বাড়তি পেন্সিল ছিল না।

যাক্ কি আর হয়েছে।---ব'লে একটু এগিয়ে যেতেই মহিতোষ ব্যস্ত হয়ে উঠল, ওকি, খোঁড়াচ্ছ কেন ভাই?

ও কিছু নয়।---ব'লে উড়িয়ে দেবার চেষ্টা করলাম, কিন্তু মহিতোষকে কি অত সহজে ঠকান যায়? তার জুতোর ঠোক্করে পায়ের যে জায়গাটা ছড়ে গিয়েছিল সেটা তাকে না দেখিয়ে ছাড়া পেলাম না।

এবার মহিতোষ একেবারে অস্থির হয়ে উঠল,---ছিঃ ছিঃ এত জোরে পা ছুঁড়েছি তা আমি বুঝতেই পারিনি।

তারপর এদিকে ওদিকে ব্যাকুলভাবে চেয়ে হঠাৎ উল্লসিত হয়ে বললে,---দাঁড়াও একটা জিনিষ দিচ্ছি, এখুনি ভালো হয়ে যাবে। খেলার মাঠের ধার থেকে কি একটা গাছের পাতা ছিঁড়ে এনে তার রস বেশ ভালো ক'রে ছড়া জায়গায় ঘষে দিলে।

সত্যি ছড়াটা শেষ পর্য্যন্ত ভালো হয়ে গেল। মাসখানেক বাদে একটু খুঁড়িয়ে হ'লেও আবার স্কুলে যেতে পারলাম। জায়গাটা পেকে উঠেছিল ব'লে ডাক্তারকে একটু কাটাকাটি করতে হয়েছিল এই যা। পা'টাই কাটতে হবে ডাক্তার একবার বলেছিল, কিন্তু শেষ পর্য্যন্ত তার দরকার হয়নি। মাঝে মাঝে এখনও একটু খুঁড়িয়ে চলি, এইমাত্র।

স্কুলের পর কলেজ, তারপর জীবনের বিশাল ক্ষেত্র। মহিতোষ এখনো আমার সঙ্গে সঙ্গে না হোক কাছে কাছেই আছে। তার উপকার সমানেই পেয়ে আসছি। সে উপাখ্যান বলতে গেলে একটা কুরুক্ষেত্র মানে মহাভারত হয়ে যায়।

আমার বিয়ের ব্যাপারেই কি উপকারটা না সে করেছে।

সেদিন হঠাৎ ঘুম থেকে উঠেই দেখি, আমার মেসের ঘরে মহিতোষ এসে হাজির। মুখখানা তার বড় বেশী গম্ভীর, নীচের রেস্তোরাঁ থেকে চা, টোষ্ট, ডবল অমলেট আনিয়ে খাইয়েও তাকে প্রসন্ন করতে পারলাম না। কারণটা জানতে অবশ্য দেরী হ'ল না। খাওয়া দাওয়া শেষ ক'রে আমার

দিকে ফিরে প্রায় কাঁদ কাঁদ হয়ে বললে,---তুই আমাকে এত পর ভাবিস তা জানতাম না। এত বড় একটা ব্যাপার তুই আমায় ঘুণাক্ষরে কিছু জানাস নি !

ব্যাপারটা যে কি তা আমার বুঝতে বাকি নেই। আমতা আমতা ক'রে একটু লজ্জিত হয়েই বল্লাম,---মানে, এখনো সব ঠিক হয়নি কিনা। একটা বড় মুস্কিল - - - আর কিছু বলবার দরকার হ'ল না। মহিতোষের চোখমুখ উজ্জ্বল হয়ে উঠলো। আমার মুখের কথাটা কেড়ে নিয়ে সে বললে,---মুস্কিল, তবু আমায় বলিসনি !

এবার তাকে সব ভেঙ্গে বলতেই হ'ল। বিয়ে আমাদের অনেকদিন ঠিক হয়ে গেছে. শুধু গোল বেধেছে বিয়ের পর স্ত্রীকে কোথায় নিয়ে গিয়ে রাখব, তাই নিয়ে। মার ইচ্ছে বিয়ের পর বৌকে নিয়ে দেশে যাই। অন্ততঃ কিছুদিন সেখানে শ্বশুরের ভিটেয় নতুন বৌ নিয়ে তিনি আমোদ-আহ্লাদ যাতে করতে পান। আমার ভাবী স্ত্রী অপর্ণার তাতে কিছুমাত্র আপত্তি না থাকলেও তার বাবা তাতে রাজি ন'ন। একে একরোখা লোক, তার ওপর পয়সার কোন অভাব নেই। একমাত্র মেয়ে তাঁর একেবারে চোখের মণি। তিনি তাই কলকাতায় একটা বাড়ীই আমাদের জন্যে বন্দোবস্ত করতে চান কিন্তু মেয়েকে দুদিনের জন্যেও গ্রামে কিছুতেই পাঠাবেন না। এই মত-বিরোধের জন্যেই বিয়েটা আটকে আছে।

এই কথা ! কিছু ভাবিসনি। আমি সব ঠিক ক'রে দেব। আমি থাকতে তোর ভাবনা কি ?---ব'লে মহিতোষ অগ্নিকাণ্ডের অকুস্থলে দমকলের মত আশ্বাস-নিনাদ শুনিয়ে বেরিয়ে গেল।

সাত দিন বাদে অফিসের সময় খালি বাসের মত সত্যিই সে এসে হাজির।

যাক সব ঠিক ক'রে এসেছি।

অবাক হয়ে বল্লাম,---সে কি! কি ক'রে!

হুঁ, হুঁ, কম পরিশ্রমটা কি সেজন্য করতে হয়েছে ? মেয়েটির নাম অপর্ণা ত ? স্কটিশে পড়ত ? দু'দিন ধরে প্রথম তার খোঁজ-খবর নিলাম। তারপর গিয়ে তোর ভাবী শ্বশুরকে এক প্যাঁচেই কাবু।

আমার বিস্ময় বিস্ফারিত দৃষ্টি লক্ষ্য ক'রে মহিতোষ এবার বুঝিয়ে বললে,---অপর্ণা দেবীর ইতিহাসে একটু গলদ আছে কিনা। সেইটে খুঁজে বার করেছি। স্কটিশে পড়বার সময় কে একটি ছেলের সঙ্গে প্রায়ই কফি হাউসে, মিউজিয়ামে, বোটানিকসে যেত।

আমার মুখের চেহারাটা দেখতে পেয়ে থেমে পড়ে একটু গর্ব্বের চালে বললে,---তুইও নিশ্চয় এ সব কথা জানতিস না ?

শুকনো গলায় বল্লাম,---জানতাম।

জানতিস ?

হ্যাঁ, সে ছেলে আর কেউ নয়, আমি।

ওঃ, ব'লে কথাটা গায়েই না মেখে মহিতোষ বললে,---যে-ই হোক। ওতেই কাজ হয়ে গেল। তোর ভাবী শ্বশুর মশাইকে গিয়ে সব জানিয়ে বল্লাম, বেশী ট্যাণ্ডাই ম্যাণ্ডাই করবেন না মশাই, ও মেয়ের বিয়ে দেওয়াই ভার হবে তাহ'লে। যাক্ আর তুই কিছু ভাবিস না. তোর শ্বশুর মশাই নিজে না আসুন চিঠি তাঁর আজকালের মধ্যে পাবি-ই।

চিঠি ঠিকই পেলাম। বিয়ে ভেঙে দেওয়ার চিঠি। শ্বশুর মশাই জানিয়েছেন, তাঁর মেয়ের সঙ্গে কোন সম্পর্ক যেন আর না রাখি।

বিয়ে আমাদের এখনো হয়নি। অপর্ণা ও আমি তাঁর রাগ পড়বার জন্যে অপেক্ষা ক'রে আছি। এরপর মহিতোষের একটা উপকার না ক'রে কখন থাকা যায়! কিছুমাত্র কৃতজ্ঞতার বাষ্প যার মনে আছে সে অন্ততঃ পারে না।

মহিতোষের মাঝে একটু সর্দ্দিজ্বরের মত হয়েছিল। কবিরাজ মশাইয়ের সঙ্গে তাই তার আলাপ করিয়ে দিয়েছি।

পেশাদার কবিরাজ ইনি নন, চিকিৎসা করেন সখ ক'রে। কিন্তু এ রকম বিচক্ষণ সর্ব্ববিদ্যা-বিশারদ কবিরাজ আর দুটি মিলবে না। মানুষের দেহ যে কি ভয়ঙ্কর বস্তু তা বুঝিয়ে দিতে তাঁর জোড়া নেই। তাঁর সঙ্গে ঘণ্টাখানেক আলাপ করলে

সত্যি বেঁচে আছি কিনা সন্দেহ হয়। মনে হয়, নখের ডগা থেকে মাথার চুল পর্য্যন্ত প্রতি রোমকূপে রোগের বীজ কিলবিল করছে।

আলাপ করিয়ে দেবার ক'দিন বাদে মহিতোষের সঙ্গে দেখা করতে গেছলাম। দেখলাম, বিপুল দেহভার নিয়ে মেঝের ওপর উবু হয়ে বসে হাঁপাতে হাঁপাতে মহি পাথরের খলে কি একটা ওষুধ মাড়ছে।

আমায় দেখে কপালের ঘামটা বাঁ হাতে মুছে করুণ স্বরে বললে,---একটু বোস ভাই, আর তিপান্নবার বাকি।

তিপান্নবার?

হ্যাঁ, এই বসন্ত সুকুমার বটিকাটা ঠিক তিনশ তিপান্ন বার মাড়তে হবে কিনা। একটু কম কি বেশী হ'লে আর ফল হবে না, প্রায় হয়ে এসেছে। একটু বোস।---ব'লেই মহি হঠাৎ মাথায় হাত দিয়ে মেঝের ওপর বসে পড়ল।

কি হ'ল কি?---জিজ্ঞাসা করলাম অবাক হয়ে।

সর্ব্বনাশ হয়েছে, আর কি হবে?---হতাশ-ভাবে বললে মহি---তিনশ সাত, না আটবার মেড়েছি। ভুলে গেছি।

তাহ'লে?

তাহ'লে আর কি? আবার নতুন বড়ি নিয়ে গোড়া থেকে সুরু করতে হবে।

কেন, এক কাজ করলে হয় না? তিনশ' সাত ধরে একবার তিপান্ন পর্য্যন্ত পৌঁছে অর্দ্ধেকটা আর আট ধরে আরেকবার তাই ক'রে অর্দ্ধেকটা খেলে হয় না? অর্দ্ধেকের কাজ ত হবে।

মহি একেবারে জ্বলে উঠল,--শাস্ত্র নিয়ে ওসব ছেলেখেলা চলে না।

তারপর কবিরাজ মশাইকে আমিই তার কাছে এনে দিয়েছি মনে পড়ায় বোধ হয় কৃতজ্ঞতায় একটু নরম হয়ে বললে,---কবিরাজ মশাই-এর কাছে যদি শুনিস তাহ'লে বুঝবি, এক চুল এদিক ওদিকের জন্যে কি আকাশ-পাতাল তফাৎ হয়ে যায়।

খলটল ধুয়ে মহিকে আবার তিনশ' তিপান্ন বার ওষুধ মাড়তে বসতে দেখে আমি চলে এলাম।

তারপর কাল আবার গেছলাম মহিকে দেখতে। গিয়ে দেখি, বাড়ীর ভেতরে একটা যজ্ঞ সুরু হয়ে গেছে।

ব্যাপার কি মহি? বাড়ীতে বিয়ে টিয়ে নাকি?

মহি খাটের ওপর চীৎ হয়ে শুয়ে আছে। আমায় দেখে ক্লান্তভাবে মাথাটা তুলে করুণ স্বরে বললে,---না ভাই, বাড়ীতে ওষুধ তৈরী করাচ্ছি, বাজারের ওষুধের উপর কোন বিশ্বাস নেই।

কিন্তু এত ওষুধ খাবার মত অসুখ তোর হ'ল কবে? বেশ ত সুস্থ সবল ছিলিই জানতাম।

কাটা ঘায়ে নুনের ছিটার মত হ'ল কি না কে জানে? মহি একেবারে চিড়বিড়িয়ে উঠল, তোরা আর জানবি কি ক'রে? কবিরাজ মশাই সময় মত না ধরে ফেললে আমিই কি আমার রোগ জানতে পারতাম? ছেলেবেলা থেকে আমি যে এই রকম মোটা, তাতে কবে মারা যেতে পারতাম তা জানিস?

এটা একটা গভীর দুশ্চিন্তার কথা বটে। বল্লাম,---কিন্তু তোকে যে আর দেখতেই পাই না, কাজে টাজে বেরুচ্ছিস না নাকি?

কখন আর বেরুব ভাই, আধ ঘণ্টা পনেরো মিনিট অন্তর এক একটা ওষুধ খেতে হয়, সময় পাই না।

মহিকে এই অবস্থায় দেখে চলে এসেছি। এ অবস্থা বেশীদিন হয়ত নাও থাকতে পারে। কবিরাজ মশাই যে ভাবে ওষুধ জ্বাল দেওয়া সুরু করেছেন, তাতে রুদ্ধ বাষ্প শীগ্গিরই হয়ত ফেটে বেরুবে। কবিরাজ মশাই তাতে হয়ত আর টিকবেন না। তবে এ ধাক্কা সামলে ওঠার পরও মহিতোষের ব্যবস্থা আমি ভেবে রেখেছি।

সেলে কেনা আমার সেকেণ্ডহ্যাণ্ড মোটরটা ওকে দান ক'রে দেব, ঠিক করেছি। হ্যাঁ, দানই ক'রে দেব বন্ধুত্বের নিদর্শন হিসাবে, যাতে কোন-দিন বিক্রী করবার কথা ও ভাবতেও না পারে।

কিছুদিন গাড়ীটা আমি চড়েছি।

অকালে চুল পাকাবার এমন মহৌষধি আর আমার জানা নেই।

# একটি কড়া টোষ্ট

গত ১৯৪৫-এর জানুয়ারী থেকে আগষ্ট মাস পর্য্যন্ত খবরের কাগজের ওপর যদি চোখ বুলিয়ে থাকেন, তাহ'লে একটি বিজ্ঞাপন নিশ্চয়ই আপনাকে চঞ্চল ক'রে তুলেছে। খবরের কাগজই বা কেন, আপনার বাড়ী বা কর্ম্মক্ষেত্র যদি কোলকাতার শহর হয় তা হ'লে অন্যান্য সহযাত্রীর সঙ্গে অত্যন্ত ঘনিষ্ঠভাবে দলিত, মর্দ্দিত ও পিষ্ট হ'তে হ'তে কোন এক সুযোগে ট্রামগাড়ির প্যানেলের একটি চাঞ্চল্যকর সংবাদ আপনাকে নিশ্চয়ই ক্ষণিকের জন্য আত্ম-বিস্মৃত করেছে। ট্রামে যদি না'ও চড়েন, তবে বিশেষ ধরণের লরীর অনুকম্পা থেকে নিজেকে রক্ষা করবার তাগিয়ে ফুটপাতের একেপারে সুদূর প্রান্ত ঘেঁষে যেতে যেতেও বাসের পৃষ্ঠদেশে কিম্বা বাড়ীর দেওয়ালে দেওয়ালে, থামে থামে, নানা বর্ণের সে ঘোষণা অবশ্যই আপনার হৃদয়কে বিচলিত ক'রে তুলেছে।

সত্যিই গত বৎসর যুদ্ধ-বিরতির সংবাদকে ছাপিয়েও যে বিষয়টি দেশের জনসাধারণের মন অধিকার করেছিল তা হ'ল---'বনবিহঙ্গ'।

''বনবিহঙ্গ'' কি---কেউ যদি জিজ্ঞাসা করেন তাহ'লে তাঁকে বাংলা দেশ থেকে, শুধু বাংলা দেশই বা কেন, দেশীয় রাজ্য সমন্বিত সমগ্র ভারতবর্ষ থেকে নির্ব্বাসিত করা উচিত ব'লে আমি মনে করি। আবালবৃদ্ধবনিতা, 'বনবিহঙ্গের' নাম এদেশে কে না শুনছে! কলেজের ছেলে কিংবা স্কুলের বালক শুধু নয়, ক্লাস থ্রির যে কোনও অপোগণ্ড শিশুকে জিজ্ঞাসা করুন,---পাঁচের নামতা মুখস্থ বলতে তার ভুল হ'তে পারে, কিন্তু ''বনবিহঙ্গ'' কি বস্তু একদমে সে ব'লে দেবে অনায়াসে। 'বনবিহঙ্গ' যে এদেশের যুগান্তকারী নির্ম্মিয়মান চিত্র তাতে চিত্র-জগতের দুই চন্দ্র-সূর্য্য কল্পনাতীত ঘটনা-সংযোগে যে একত্রিত, এ সংবাদ তারও জানা। শুধু তাই নয়, এ চিত্রের পরিকল্পনা থেকে সুরু ক'রে একেবারে হালের টাট্‌কা ষ্টুডিও-সংবাদ পর্য্যন্ত তার কণ্ঠস্থ আছে জানলে অবাক হবার কিছু নেই।

'বনবিহঙ্গের' প্রথম পরিকল্পনার কথা আশা করি কেউই বিস্মৃত হননি। ''অগ্রগামী পিকচার্সের'' অদ্বিতীয় প্রচার-সচিব ধীরানন্দ গোস্বামীর সুনিপুণ প্রচার-কৌশলে বাংলার প্রতিটি দৈনিক, সাপ্তাহিক ও মাসিক পত্রিকা সাগ্রহে সে কাহিনী প্রকাশ করেছে। তবে স্বীকার করতে হয় যে, সত্যের অনুরোধে সে কাহিনীর কিঞ্চিৎ সংশোধন অবশ্য প্রয়োজন। চিত্ররাজ্যের অপ্রতিদ্বন্দ্বী প্রযোজক ও পরিচালক 'অগ্রগামী পিকচার্সের' একমাত্র স্বত্বাধিকারী শ্রীবংশীলাল মোদক মানস-সরোবরের তীরে পর্য্যটন করতে করতে তাঁরই বন্দুকের গুলীতে আহত একটি বন-হংসকে তিব্বতী একটি বালিকাকে সাশ্রুনয়নে বুকে তুলে নিতে দেখে প্রথম 'বনবিহঙ্গের' পরিকল্পনা করেন, একথা সর্ব্বাংশে সত্য নয়। অকুস্থানটি সরোবর সন্দেহ নেই, কিন্তু মানস-সরোবর থেকে সামান্য কিছু দূরে ডায়মণ্ড হারবারের নিকটস্থ কোন গ্রামে। স্বনামধন্য বংশীলাল সেখানে শিকারে যাননি, যাচ্ছিলেন সেই পথ দিয়ে ডায়মণ্ড হারবারের ডাক বাংলোয় তাঁর সাপ্তাহিক সফরে।

যাযাবর বনহংস ঠিক নয়, পথের ধারের ডোবায় একটি পাতিহাঁস---তাঁর বন্দুকের গুলীতে নয়---তাঁর মোটরে আহত হয়। কোন তিব্বতী বেদিনী বালিকা নয়---একটি বাগ্দী মেয়ে সেই পাতিহাঁসের আর্ত্ত চীৎকারে সেখানে উপস্থিত হয়ে আহত হাঁসটিকে ঠিক কোলে তুলে নিয়েছিল বলা যায় না এবং তীব্র তীক্ষ্ণ স্বরে ব্যাকরণ-বর্জিত ভাষায় তাঁর পিতৃমাতৃকুল সম্বন্ধে এমন কয়েকটি উক্তি করে যা শূন্যময় বেতারেও পুনরুক্তি করা যায় না। বলাই বাহুল্য, শ্রীযুক্ত বংশীলাল সেখানে অযথা কালক্ষেপ করেননি। যথাসম্ভব দ্রুত মোটর সহযোগে সে স্থান ত্যাগ করেছিলেন। স্থান, কাল ও ঘটনার সামান্য একটু হেরফের হ'লেও ব্যাপারটা যে মূলতঃ সত্য, সেই চাঞ্চল্যকর মুহূর্ত্তেই যে 'বনবিহঙ্গের' অপরূপ কল্পনা বাল্মীকির প্রথম শ্লোকের মত তাঁর মানসপটে উদ্ভাসিত হয়ে ওঠে এ বিষয়ে কোন সন্দেহ নেই।

'বনবিহঙ্গের' পরিকল্পনার পর সে চরিত্রে রূপ দেবার জন্যে কেমন ক'রে সমস্ত চিত্ররাজ্য তোলপাড় ক'রে তুলে বংশীলাল শেষ পর্য্যন্ত অভিনেত্রী-কুলসম্রাজ্ঞী শুভ্রা দেবীকে ...নীত করেন, কি ক'রে এই যুগান্তকারী চিত্রে অবতীর্ণ হওয়ার আগ্রহে মাত্র অর্দ্ধলক্ষ মুদ্রার বিনিময়ে শুভ্রা দেবী নিজের অসামান্য প্রতিভা বংশীলালের তাঁবেদারীতে সমর্পণ করতে প্রস্তুত হন, কি ভাবে চিত্রজগতের এই দুই উজ্জ্বলতম জ্যোতিষ্কের সম্মিলনের সম্ভাবনায় সমস্ত দেশ অধীর আগ্রহে ষ্টুডিও-নীড় থেকে 'বনবিহঙ্গে'র প্রথম পক্ষ সঞ্চালনের জন্যে অপেক্ষা ক'রে থাকে---সে কথা কারুরই অবিদিত নেই।

প্রতিদিন প্রতি হপ্তায় কাগজের 'ষ্টপপ্রেস' পড়ার আগে চিত্রানুরাগী দর্শক-সাধারণ ধীরানন্দ গোস্বামী বিরচিত 'বনবিহঙ্গের' ষ্টুডিও-সংবাদ সাগ্রহে চায়ের সঙ্গে গলাধঃকরণ করেন। বংশীলাল অলকা ষ্টুডিওতে 'বনবিহঙ্গের' প্রথম মহরৎ সম্পন্ন করলেন। 'বনবিহঙ্গের' বেশভূষা নিখুঁতভাবে পরিকল্পনা করবার জন্য নিযুক্ত বিখ্যাত কাপড়ের পাড়ের শিল্পী মঙ্গল মহাপাত্রের সঙ্গে তিব্বতের দালাই লামার কতগুলি পত্র ব্যবহার হ'ল। সঠিক পরিবেশ রচনার জন্য তিব্বত থেকে অর্থব্যয় ক'রে আনা চমরী গাই দুটিকে কোন Air conditioned গোহালে রাখার ব্যবস্থা হয়েছে। 'বনবিহঙ্গের' ভূমিকায় নিজের সত্তা সম্পূর্ণ নিমগ্ন করার জন্যে শুভ্রা দেবী সম্প্রতি কি যোগ-সাধনায় নিরত---এসব উপাদেয় খবরাখবরের জন্যে জনসাধারণ তৃষিত চাতকের মত অপেক্ষা করেছে।

কিন্তু তারপর। জানুয়ারী থেকে আগষ্ট পর্য্যন্ত আটমাস চিত্রামোদীদের অখণ্ড মনোযোগ আকর্ষণ ক'রে হঠাৎ সেপ্টেম্বর মাসে 'বনবিহঙ্গ' স্তব্ধ হয়ে গেল কেন? উৎসুক জনসাধারণ ব্যাকুলভাবে মাসের পর মাস অপেক্ষা করেছে। 'বনবিহঙ্গের' তবু কোন সংবাদ নেই। অগ্রগামী পিকচার্সের অদ্বিতীয় প্রচার-সচিব ধীরানন্দ গোস্বামীর কণ্ঠ একেবারে রুদ্ধ।

বনবিহঙ্গের এ হেন পরিণতির মূলে কি রহস্য নিহিত তা জানবার জন্যে অনেকেই নিশ্চয়ই উৎসুক। এতদিন বাদে সে রহস্য উদ্‌ঘাটন করবার জন্যেই এ কাহিনীর অবতারণা। রুদ্ধ-নিঃশ্বাসে এ রহস্যের মীমাংসার জন্যে যাঁরা অপেক্ষা ক'রে আছেন, অত্যন্ত ব্যথিত চিত্তে তাঁদের হতাশ ক'রে গোড়াতেই কিন্তু ব'লে রাখতে হচ্ছে যে, এ রহস্যের মূলে গভীর জটিল ভয়ঙ্কর লোমহর্ষণ কিছু নেই, আছে শুধু একটি কড়া টোষ্ট---হ্যাঁ, আর কিছু নয়---কড়া ক'রে সেঁকা এক স্লাইস পাউরুটি টোষ্ট। শুনতে সামান্য হ'লে কি হয়, এই এক-টুকরো পাউরুটিই আগষ্ট মাসের এক ১০৮ ডিগ্রি উত্তপ্ত বিকাল বেলা প্রলয়ঙ্কর হয়ে দাঁড়ায়। তার রুদ্রমূর্ত্তি দেখাবার জন্যে আঠারই আগষ্ট তারিখে অলকা ষ্টুডিওর পাঁচ নম্বর ফ্লোরে আমাদের উপস্থিত হওয়া প্রয়োজন। মঞ্চশিল্পীর ইন্দ্রজালে পাঁচ নম্বর ফ্লোরের একটি অংশ তিব্বতের পার্ব্বত্য তুষার-প্রান্তরে পরিণত হয়েছে। বিরাট প্রপেলারের প্রচণ্ড আবর্ত্তনে তার ওপর দিয়ে চূর্ণ লবণ তুষার-ঝড় হয়ে বয়ে যাচ্ছে। এক পাশে দেখা যাচ্ছে একটি তিব্বতী তাঁবু। দু'টি চমরী তার প্রবেশ-দ্বারে তিব্বতী হাম্বারবে এ দৃশ্য সম্বন্ধে তাদের

আলোচনা জ্ঞাপন করছে। সাউণ্ড, ক্যামেরা, আলো---সবই সাজান, শুধু তিব্বতী বেদিনীরূপী শুভ্রা দেবীর আবির্ভাব হ'লেই ক্ল্যাপষ্টিকের বাদ্য-ধ্বনির সঙ্গে চিত্র গ্রহণ সুরু হয়। কিন্তু শুভ্রা দেবী, তাঁরই জন্য বিশেষভাবে নির্দিষ্ট আরামকেদারায় গম্ভীর মুখে শায়িত। স্বয়ং প্রযোজক ও পরিচালক বংশীলাল থেকে সুরু ক'রে বড়, মেজ, সেজ, ছোট সহকারী ও টেকনিসিয়নবৃন্দ নিজ নিজ পদমর্যাদা অনুযায়ী দূরত্ব রক্ষা ক'রে তাঁর চারিপাশে মধুভাণ্ডের চতুর্দ্দিকে মৌমাছি, বোল্‌তা ও ভ্রমরের মত সমবেত। সবাই উদ্বিগ্ন, সবাই ব্যাকুল। কারণ সমস্যা নিদারুণ। মোটরে ষ্টুডিওতে আসতে আসতে হঠাৎ কোন পথের মোড়ে শুভ্রা দেবী তাঁর অভিনয়ের 'মুড' হারিয়ে এসেছেন। অপরাধ অবশ্য এক সৌজন্যহীন ট্রাফিক কনষ্টেবলের। পৌর রাজ-পথের তুচ্ছ একটা নিয়ম-শৃঙ্খলা ভঙ্গ করার জন্যে সেই দুর্বিনীত লাল পাগড়ীধারী নাকি স্বয়ং শুভ্রা দেবীর গাড়ি দাঁড় করিয়ে তাঁর নম্বর টুকে নিয়েছে।

শুভ্রা দেবীর মুখ সেই থেকে কঠিন। তাঁর মুক্তার মত দন্তপাতি ক্ষণে ক্ষণে আর মধুর হাস্যে বিকশিত হচ্ছে না।

শুভ্রা দেবীর নাম সার্থক কিন্তু সে তাঁর ম্যাক্স-ফ্যাক্টর লেপিত গাঢ় শ্যাম গাত্রবর্ণের জন্যে নয়। তিনি শুভ্রা---তাঁর অপরূপ দন্তরুচি কৌমুদীর জন্যে। সেই দন্তরুচি না দেখা গেলে তাঁর অভিনয়ের আসল মাধুর্য্যই লুপ্ত।

বংশীলাল অবশেষে হারানো 'মুড' ফিরে পাওয়ার আশায় চায়ের কথা পাড়েন,---আপনি একটু চা খাবেন শুভ্রা দেবী?

শুভ্রা দেবী ক্লান্তভাবে জিজ্ঞাসা করেন,---চা খেতে বলছেন?

প্রায় অর্দ্ধশত কণ্ঠের কোরাস্ শোনা যায়---খান না একটু।

আর দুটো টোষ্ট,---বলেন বংশীলাল।

না, না, টোষ্ট নয়---প্রবল আপত্তি জানান শুভ্রা দেবী।

কিন্তু তার আগেই চোখের ইঙ্গিতে তিনজন চাকর বেরিয়ে গেছে হুকুম তামিল করতে।

দেখতে না দেখতে চা আসে, আসে টোষ্ট, আসে কেক ও পেইষ্ট্রি।

শুভ্রা দেবী শুধু চায়ের পেয়ালাটি হাতে তুলে নেন, কিন্তু বংশীলাল নাছোড়বান্দা! একটু টোষ্ট আপনাকে খেতেই হবে---এ আপনার জন্যে তৈরী স্পেশাল টোষ্ট।

অর্দ্ধশত কণ্ঠ তাঁর কথা সমর্থন করে।

শুভ্রা দেবী ক্লান্তভাবে বলেন---জানেন ত, ষ্টুডিওতে আমি কিছুই খাই না।

সেই জন্যই ত এত ক'রে অনুরোধ করছি, একটা টোষ্ট অন্ততঃ আজ দাঁতে কাটুন। আপনার জন্যে বিশেষ ক'রে তৈরী।

তাহ'লে বরং একটা পেষ্ট্রি খাই---বলেন শুভ্রা দেবী। স্বরটা যেন একটু ভীত।

না, না, একটা টোষ্ট---অকারণে জেদ ধরেন বংশীলাল। শুভ্রা দেবী সকলের দিকে তাকান। মনে হয় এ যেন তাঁর পরীক্ষা।

মরিয়া হয়েই তিনি টোষ্টে কামড় দেন।

তারপর? তারপর খট্ ক'রে একটা শব্দ হয়---সঙ্গে সঙ্গে চায়ের ট্রের ওপর কি একটা এসে পড়ে---পঞ্চাশজোড়া স্তম্ভিত চোখ সেই দিকে নিবদ্ধ।

ট্রের ওপর দু'পাটি কুন্দশুভ্র বাঁধানো দাঁত পড়ে আছে।

সেই দিন থেকে শুভ্রা দেবী ছায়ালোক থেকে নিরুদ্দেশ। তিন মাস ধরে তাঁর জন্যে ব্যর্থ সন্ধান ক'রে ভগ্ন-হৃদয় প্রযোজক ও পরিচালক শ্রীবংশীলাল মার্কিণ প্লেনে তার বার্থ বুক করেছেন এই সেদিন।

# নিরুদ্দেশ

দিনটা ভারী বিশ্রী। শীতের দিনে বাদলার মত এত অস্বস্তিকর আর কিছু বোধ হয় নাই। বৃষ্টি ঠিক যে পড়িতেছে তাহা নয়। কিন্তু মেঘাচ্ছন্ন আকাশ ও ম্লান পৃথিবী কেমন মৃতের মত অসাড় হইয়া আছে। সোমেশ হঠাৎ আজ আসিয়া না পড়িলে কেমন করিয়া দুপুরটা কাটাইতাম বলিতে পারি না। কিন্তু সোমেশও আজ যেন কেমন হইয়া আসিয়াছে।

খবরের কাগজটা দু' একবার উল্‌টাইয়া পাল্‌টাইয়া সোমেশের সামনে ফেলিয়া দিয়া বলিলাম ---"একটা আশ্চর্য্য ব্যাপার দেখেছ ?"

"কি ?"

"আজকের কাগজে একসঙ্গে সাত সাতটা 'নিরুদ্দেশ'-এর বিজ্ঞাপন।"

সোমেশ কোন কৌতূহলই প্রকাশ করিল না। যেমন বসিয়া ছিল, তেমনি উদাসীনভাবেই শুধু সিগারেটের ধোঁয়া ছাড়িতে লাগিল। নিস্তব্ধ ঘরের ভিতর ধোঁয়ার কুণ্ডলী শুধু ধীরে ধীরে পাক খাইতে খাইতে উর্দ্ধে উঠিতেছে। আর সমস্তই নিশ্চল স্তব্ধ। বাইরের অসাড়তা যেন আমাদের মনের উপরও চাপিয়া ধরিয়াছে।

নেহাৎ একটা কিছু করিয়া এই অস্বস্তিকর স্তব্ধতা ভাঙ্গিবার প্রয়োজনেই আরম্ভ করিলাম--- 'নিরুদ্দেশ'-এর এই বিজ্ঞাপনগুলো দেখলে কিন্তু আমার হাসি পায়। অধিকাংশ ক্ষেত্রেই ব্যাপারটা কি হয় জান ত ? ছেলে হয়ত রাত ক'রে থিয়েটার দেখে বাড়ী ফিরেছেন। এমন তিনি প্রায় ফিরে থাকেন আজকাল। খেতে বসবার সময় বাবা কয়েকদিন খোঁজ করেছেন---"কোথায় গেলেন বাবু ! তোমার গুণধর পুত্রটি ?"

লুকোন পুঁজি থেকে মা বিকেলে ছেলের পেড়াপীড়িতে টাকা কটা বার ক'রে দিয়েছেন। সুতরাং তিনি জেনে শুনে মিথ্যে আর বলতে পারেন না---চুপ ক'রে থাকেন।

বাবা ব'লে যান,---"এত রাত্রেও বাবুর আসবার সময় হ'ল না। আরবারে ত ফেল ক'রে মাথা কিনেছেন। এবারও কি ক'রে কৃতার্থ করবেন বুঝতেই পারছি। পয়সাগুলো আমার খোলামকুচি কিনা তাই নবাবপুত্তুর যা খুসী তাই করছেন। দূর ক'রে দেব, এবার দূর ক'রে দেব।"

এই মৌখিক আস্ফালনেই হয়ত ব্যাপারটা শেষ হ'তে পারত। কিন্তু ঠিক সেই সময়ে গুণধর পুত্রের প্রবেশ।

বাবা ঝোঁকটা আর কাটিয়ে উঠতে পারেন না। নিজের কাছে মান রাখবার জন্যেও কিছু বলতে হয়।

কতটা রাগ দেখান উচিত ঠিক করতে না পেরে বলার মাত্রাটা একটু বেশী হয়ে পড়ে।

শেষ পর্য্যন্ত বাবা বলেন, "এমন ছেলের আমার দরকার নেই---বেরিয়ে যা !"

অভিমানী ছেলে আর কিছু না হোক পিতৃদেবের এ আদেশ তৎক্ষণাৎ পালন করতে উদ্যত হয়।

মা কোন্ দিক সামলাবেন বুঝতে না পেরে কাতরভাবে শুধু বলেন---"আহা খাওয়া-দাওয়ার সময় কেন এসব বল ত। পরে বললেই ত হ'ত।"

বাবা এবার মা'র ওপর মারমুখী হয়ে উঠেন---"তোমার আস্কারাতেই ত উচছন্নে গেছে! মাথাটি ত তুমিই খেয়েছ আদর দিয়ে।

মা আঁচলে চোখ মোছেন। ছেলে বিশাল পৃথিবীতে নিরুদ্দেশ যাত্রায় বেরিয়ে পড়ে।

পরের দিন ভয়ানক কাণ্ড। মা সেই রাত থেকে দাঁতে কুটি কাটেন নি। আজকের দিনও বিছানা থেকে উঠবেন মনে হয় না। বাবার'ও হয়ত রাত্রে ঘুম হয়নি। কিন্তু সে কথা প্রকাশ করবেন কোন্ মুখে!

গৃহিণীকে ধমক দিয়ে বলেন, "মিছিমিছি প্যান্ প্যান্ কোরো না। অমন ছেলে যাওয়াই ভালো।"

মা'র কান্না আবার উচ্ছ্সিত হয়ে ওঠে।

বাবা এবার দাঁত খিঁচিয়ে বল্লে'ও নিজের মনের আশার কথাটাই বোধ হয় জানান---"তা'ও গেলে ত বাঁচতাম। এ বেলাই দেখো সুড় সুড় ক'রে আবার ফিরে আসবে! এমন বিনি পয়সার হোটেলখানা পাবে কোথায়?"

মা এবার অশ্রুসিক্ত স্বরে বলেন---"এই দারুণ শীতে কাল সারা রাত কোথায় রইল কে জানে! কি ক'রে বসে আমার তাই ভয়!"

"হ্যাঁ ভয়!" বাবা কথাটাকে ব্যঙ্গ ক'রে উড়িয়ে দিতে চান---"তোমার ছেলে কিছু করেনি গো, কিছু করেনি। দিব্যি আছে কোন বন্ধুর বাড়ী। অসুবিধে হ'লেই এসে দেখা দেবে।"

মা'র কান্না তবু থামে না। "কি রকম অভিমানী জান ত!"

বিরক্ত হয়ে বাবা বেরিয়ে যান। সন্ধ্যাবেলা অফিস থেকে ফিরে এসে দেখেন অবস্থা গুরুতর। ছেলে ফেরেনি। মা শয্যা থেকে আর উঠবেন না ব'লেই পণ করেছেন।

"না, আর থাকতে দিলে না! এ অশান্তির চেয়ে বনবাস ভালো।" ব'লে বাবা বেরিয়ে পড়েন এবং ওঠেন গিয়ে একেবারে খবরের কাগজের অফিসে।

খবরের কাগজের অফিসের ব্যাপারটা বড় জটিল। কোন্ দিকে কি করতে হয় কিছু বোঝা যায় না। খানিক এদিক ওদিক বিমূঢ়ভাবে ঘুরে এক দিকের একটা অফিস-ঘরে ঢুকে প'ড়ে নিরীহ চেহারার এক ভদ্রলোককে বেছে নিয়ে সাহস ক'রে জিজ্ঞাসা করেন---"আপনাদের কাগজে এই---এই একটা খবর বার করতে চাই।"

নিরীহ চেহারার লোকটি হঠাৎ মুখ তুলে ব্যঙ্গের স্বরে বলেন---"খবর! কেন, আমাদের খবরগুলো পছন্দ হচেছ না! আমরা কি এতদিন রাম-যাত্রা বার করেছি!"

বাবা একটু হতভম্ব হয়ে একবার অসহায়ভাবে চারিদিকে তাকান। পাশের যে ভদ্রলোকটির মুখ দেখে অত্যন্ত রূঢ় প্রকৃতির মনে হয়েছিল, তিনিই সহানুভূতির স্বরে বলেন, "আহা কি করছ! ভদ্রলোক কি বলতে চান, শোনোই না! বসুন আপনি।"

বাবা একটা চেয়ারে একটু অপ্রস্তুতভাবে বসবার পর তিনি বলেন---"কি খবর বলছিলেন!"

"আজ্ঞে ঠিক খবর নয়, এই---এই একটু বিজ্ঞাপন!"

"বিজ্ঞাপন? কিসের বিজ্ঞাপন? কতটা স্পেস দরকার? কপি এনেছেন?"

বাবা আরো বিমূঢ়ভাবে বলেন, "আজ্ঞে ঠিক বিজ্ঞাপন নয়---এই আমার ছেলে বাড়ী থেকে চলে গিয়েছে---"

তাঁকে আর কথা শেষ করতে হয় না। টেবিলের অপর দিক থেকে ভদ্রলোক বলেন---"ও বুঝেছি, নিরুদ্দেশ! কি দেবেন---চেহারার বর্ণনা, না ফিরে আসবার অনুরোধ!"

বাবা যেন এতক্ষণে কূল পেয়ে বলেন---"আজ্ঞে হ্যাঁ, ফিরে আসবার অনুরোধ! ওর মা বড় কাঁদাকাটি করছে!"

"বুঝেছি বুঝেছি! রাগারাগি ক'রে গিয়েছে বুঝি!" ভদ্রলোক একটা কাগজের প্যাড্ বাবার দিকে এগিয়ে দিয়ে বলেন---"নিন, লিখে দিন।"

"লিখে!" বাবার মুখের বিপদগ্রস্ত ভাব অত্যন্ত স্পষ্ট।

ভদ্রলোক দয়াপরবশ হয়ে বলেন---"আচছা, আমরা লিখে দেব'খন। আপনি শুধু নামটামগুলো দিয়ে যান।"

পরিচয় ইত্যাদি দিয়ে যাবার সময় বাবা অনুরোধ করেন, "একটু ভালো ক'রে লিখে দেবেন। ওর মা কাল থেকে জলগ্রহণ করেনি।"

"সে বলতে হবে না, এমন লিখে দেব যে পড়ে আপনার ছেলে কেঁদে ভাসিয়ে দেবে। আপনি নিশ্চিন্ত থাকুন।"

আশ্বস্ত হয়ে বাবা ঘরে ফেরেন। কিন্তু অশ্রুসজল বিজ্ঞাপন বার হবার আগেই দেখেন ছেলে ঘরে এসে হাজির।

অনুতপ্ত হয়ে সে এসেছে মনে করো না; সে বাড়ীতে থাকতে আসেনি। শুধু একবার চলে যাবার আগে তার গোটাকতক বই নিয়ে যেতে এসেছে।

এবার মা'র ক্রুদ্ধস্বরে শোনা যায়, "তা যাবি বই কি; অমনি কুলাঙ্গার তুই ত হয়েছিস্। কোনো ছেলে যেন আর বকুনি খায় না। তুই একেবারে পীর হয়েছিস্? কাল সারারাত দুচোখের পাতা এক করেননি তা জানিস্? ভেবে ভেবে চেহারাটা আজ কি হয়েছে দেখে আয়! উনি তেজ ক'রে চলে যাবেন!"

বাবা একবার ভেতরে ঢুকে মৃদুস্বরে বলেন---"আঃ আব বকাবকি কেন?"

মা ধমক দিয়ে বলেন---"তুমি থাম। অত আদর ভাল নয়। একটু বকুনি খেয়েছে ব'লে ছেলে বাড়ী ছেড়ে চলে যাবে, এত বড় আস্পর্দ্ধা।"

অধিকাংশ নিরুদ্দেশের বিজ্ঞাপনের ইতিহাসই এই।

সোমেশের সিগারেটটা তখন শেষ হইয়াছে। এতক্ষণ ধরিয়া আমার কথা সে মোটেই শুনিয়াছে বলিয়া মনে হয় না। একবার একটু নড়িয়া বসিতেও তাহাকে দেখা যায় নাই।

একটু বিরক্ত স্বরেই বলিলাম---"কি হয়েছে তোমার বল ত? মিছিমিছিই আমি একলা বকে মরছি।"

সে কথার কোন উত্তর না দিয়া সোমেশ হঠাৎ ছড়ান পা গুটাইয়া লইয়া সোজা হইয়া বসিয়া সিগারেটের অবশিষ্টটুকু ফেলিয়া দিল। তারপর বলিল,---"তুমি জান না। এই বিজ্ঞাপনের পেছনে অনেক সত্যকার ট্র্যাজিডি থাকে।"

"তা থাকে যে আমি অস্বীকার করিছ না। কখন কখন সত্যিই যে যায় সে আর ফেরে না।"

সোমেশ একটু হাসিয়া বলিল, "না, তা বলছি না। ফিরে আসারই ভয়ানক একটা ট্র্যাজিডির কথা আমি জানি।"

আমি উৎসুকভাবে তাহার দিকে চাহিয়া বলিলাম---"তার মানে?"

"শোনো বলছি।"

বাহিরে এতক্ষণে বৃষ্টি আবার আরম্ভ হইয়াছে। কাঁচের সার্সির ভিতর দিয়া বাহিরের রাস্তাঘাট ঝাপ্‌সা অবাস্তব দেখাইতেছে। মনে হইতেছে আমরা যেন সমস্ত পৃথিবী হইতে বিচ্ছিন্ন হইয়া গিয়াছি।

"পুরোন খবরের কাগজের ফাইল যদি উল্টে দেখ, তাহ'লে দেখতে পাবে বহু বছর আগে এখানকার একটি প্রধান সংবাদপত্রের পাতায় দিনের পর দিন একটি বিজ্ঞাপন বেরিয়েছে। সে বিজ্ঞাপন নয়, সম্পূর্ণ একটি ইতিহাস। দিনের পর দিন ধারাবাহিকভাবে পড়ে গেলে একটা সম্পূর্ণ কাহিনী যেন জানা যায়। মনে হয় ছাপার লেখায় সত্যি যেন কান পাতলে কাতর আর্ত্তনাদ শোনা যাবে। সে বিজ্ঞাপন অবশ্য 'নিরুদ্দেশের'। প্রথম দেখা যায় মায়ের কাতর অনুরোধ ছেলের প্রতি ফিরে আসবার জন্যে। অস্পষ্ট আড়ষ্ট ভাষা, কিন্তু তার ভেতর দিয়ে কি ব্যাকুলতা যে প্রকাশ পেয়েছে তা না পড়লে বোঝা যায় না। ধীরে ধীরে মায়ের কাতর অনুরোধ হতাশ দীর্ঘশ্বাসের মত খবরের কাগজের পাতায় যেন মিল্লিয়ে যেতেও দেখা গেল। তারপর শোনা গেল পিতার গম্ভীর স্বর, একটু যেন কম্পিত তবু ধীর ও শান্ত---"শোভন ফিরে এস। তোমার মা শয্যাগত। তোমার কি এতটুকু কর্ত্তব্য-বোধও নেই।"

বিজ্ঞাপন তার পরেও কিন্তু থামল না। পিতার স্বর ভারী হয়ে আসছে যেন; মনে হয় যেন গলাটা ধরা। "শোভন, এখন না এলে তোমার মাকে আর দেখতে পাবে না।"

কিন্তু শোভনের হৃদয় এতে বুঝি গল্‌ল না। দেখা গেল বিজ্ঞাপন সমানভাবে চলেছে; শুধু পিতার নিজেকে সামলাবার আর ক্ষমতা নাই। এবার তাঁর স্বরে কাতরতা---শুধু কাতরতা নয়, একান্ত দুর্ব্বলতা---"শোভন, জান না আমাদের কেমন ক'রে দিন যাচ্ছে! এস, আর আমাদের দুঃখ দিও না।"

বিজ্ঞাপন ক্রমশঃ হতাশ হাহাকার হ'য়ে উঠল। তারপর একেবারে গেল বদলে। এবার আর শোভনকে উদ্দেশ ক'রে কিছু লেখা নেই। সাধারণ একটি বিজ্ঞপ্তি মাত্র। এই ধরণের এই চেহারার এই বয়সের একটি ছেলে। আজ এক বৎসর তার কোন সন্ধান নেই। সন্ধান দিতে পারলে পুরস্কার পাওয়া যাবে।

পুরস্কারের পরিমাণ ক্রমশঃই বাড়তে লাগল খবরের কাগজের পাতায়। দোহারা ছিপ্‌ছিপে একটি বছর ষোল সতেরোর ছেলে। পরিচয়-চিহ্ন ঘাড়ের দিকে ডান কাণের কাছে একটি বড় জড়ুল। জীবিত না মৃত এইটুকু যদি কেউ সন্ধান দিতে পারে, তাহ'লেও পুরস্কার পাওয়া যাবে।

সোমেশ চুপ করলে খানিকক্ষণের জন্যে। জলের ছাটে সার্সির কাঁচ একেবারে ঝাপ্‌সা হয়ে গেছে। ঘরের ভেতর ঠাণ্ডায় মনে হচ্ছে একটা কম্বল-টম্বল জড়াতে পারলে ভাল হয়।

বলিলাম---"এ ত গেল বিজ্ঞাপনের উপাখ্যান। আসল ব্যাপারের কিছু জান নাকি!"

"জানি! শোভনকে আমি জানতাম। সে যে কোনো ভয়ঙ্কর অভিমানের বশে বাড়ী ছেড়ে এসেছিল তা মনে কোরো না। বাড়ী ছাড়াটাই তার কাছে একান্ত সহজ। ছুতোটা যা হোক কিছু হ'লেই হ'ল। পৃথিবীতে দু' একটা লোক আসে জন্ম থেকেই একেবারে নির্লিপ্ত মন নিয়ে। তারা ঠিক কঠিন-হৃদয় নয়। বরং বলা যেতে পারে তাদের মন তৈলাক্ত। পিচ্ছিল ব'লে তারা কোথাও ধরা পড়ে না, কিছুই তাদের মনে দাগ দিতে পারে না। শুনলে আশ্চর্য্য হবে, খবরের কাগজের বিজ্ঞাপনের সংবাদ জানলেও সেগুলো সে অনুসরণই করেনি। কোন দিন চোখে পড়েছিল হয়ত---তারপর অনায়াসে সেগুলো গেছল ভুলে। বাড়ীর বাহিরে যে সমস্ত দুঃখ অসুবিধায় অন্য কেউ হ'লে হয়রাণ হয়ে পড়ত তার ভেতরেই সে পেয়েছে মুক্তির স্বাদ। অন্য কেউ যাই ভাবুক, সে নিজেকে একটি ছোট সংসারের আদরের ছেলে হিসেবে শুধু ভাবতে পারে নি। কিন্তু বিজ্ঞাপন যেদিন হঠাৎ বন্ধ হয়ে গেল, সেদিন কেন বলা যায় না তার উদাসীন মনও বিচলিত হয়ে উঠল। বিজ্ঞাপন বন্ধ হয়েছিল একটু অসাধারণভাবে। ক্লান্তভাবে চলতে চলতে একদিন হঠাৎ তা থেমে যায়নি, হঠাৎ যেন একটা ভয়ঙ্কর দুর্ঘটনায় সংবাদপত্রের পাতা স্তব্ধ হয়ে গেল। শোভনের চেহারার বর্ণনার বদলে হঠাৎ একদিন দেখা গেল,---

"শোভন, তোমার মা'র সঙ্গে আর তোমার বুঝি দেখা হ'ল না। তিনি শুধু তোমার নামই করছেন এখনো।" তারপর আর কোন বিজ্ঞাপন দেখা গেল না।

প্রায় দুই বৎসর তখন কেটে গেছে। শোভন একদিন হঠাৎ গিয়ে হাজির তার দেশে। একটা ব্যাপারে শোভনের প্রকৃতির খানিকটা পরিচয় পাবে। সে কথাটা আগে বলিনি। শোভন সাধারণ মধ্যবিত্ত ঘরের ছেলে নয়। সম্পন্ন বল্লেও তাদের ঠিক বর্ণনা করা হয় না। তাদের প্রাচীন জমিদারী অনেক দুর্দ্দিনের ভেতর দিয়ে এসেও তখন তেমন ক্ষয় পায়নি। শোভনই তার একমাত্র উত্তরাধিকারী।"

সোমেশ একটু থামতেই আমি বল্লাম---"যাক্ শেষটুকু আর না বল্লেও চলবে। বুঝতে পেরেছি।"

সোমেশ একটু হেসে কোন উত্তর না দিয়ে ব'লে চলল---"দু'বছর স্বাধীন জীবনের দুঃখ-কষ্ট গায়ে না মাখলেও তার ছাপ শোভনের ওপর তখন পড়েছে। দু'বছরে সে অনেক পরিবর্ত্তিত হয়েছে। কিন্তু তাই ব'লে তাদের কর্ম্মচারীরা তাকে চিনতে পারবে না এতটা সে আশা করেনি।

শোভন দেশে পৌঁছে সোজাসুজি তাদের বাড়ী ঢুকছিল---প্রথমে তাকে বাধা দিলেন তাদের পুরাণো নায়েব মশাই।

"কাকে চান?"

শোভন হেসে বল্লে---"কাউকে না, বাড়ীতে যেতে চাই।"

নায়েব মশাই তার দিকে খানিক তীক্ষ্দৃষ্টিতে তাকিয়ে থেকে তারপর একটু স্মিতহাস্যে বল্লেন ---"ওঃ কিন্তু এত তাড়াতাড়ি কেন। আসুন বার-বাড়ীতে একটু বিশ্রাম করুন।"

শোভন অবাক হয়ে বল্লে,---"সে কি? কি হয়েছে নায়েব মশাই।"

"না, না, হয়নি কিছু।"

"মা ভালো আছেন?" শোভনের প্রশ্নে এবার সত্যি ব্যাকুলতা ছিল।

নায়েব মশাই তেমনি অদ্ভুত হাসি হেসে বল্লেন ---"ভালো আছেন বইকি। আসুন। আসুন আমার সঙ্গে।"

শোভন তবু বল্লে,---"কিন্তু ভেতরে গেলেই ত হয়।"

নায়েব মশাই একটু যেন কঠিন স্বরে বল্লেন, ---"না, হয় না; আপনি আমার সঙ্গে আসুন।"

শোভন রীতিমত বিমূঢ় অবস্থায় এবার নায়েব মশাইকে অনুসরণ ক'রে বার বাড়ীতে গিয়ে উঠল। দু'বছরে সেখানে কিছু কিছু পরিবর্ত্তন হয়েছে। পুরোনো সরকার তাদের নেই। নতুন দুটি লোক সেখানে বসে খাতা লিখছে। তার পরিচিত বৃদ্ধ খাজাঞ্চি মশাইকে দেখে সে যেন আশ্বস্ত হ'ল।

নায়েব মশাই তাকে একটা চেয়ারে বসতে ব'লে খাজাঞ্চি মশাইকে উদ্দেশ ক'রে বল্লেন---"ইনি ভেতরে যেতে চাইছেন।"

শোভনের কাছে নায়েব মশাইএর গলার স্বর কেমন যেন অস্বাভাবিক মনে হ'ল। খাজাঞ্চি মশাই নাকের ওপরকার চশমাটা একটু আঙ্গুল দিয়ে তুলে তার দিকে চেয়ে বল্লেন---"ওঃ ইনি আজই এসেছেন বুঝি।"

"হ্যাঁ, এই মাত্র।"

শোভন এবার অধীরভাবে ব'লে উঠল---"আপনারা কি বলতে চান স্পষ্ট ক'রে বলুন। মা'র কি কিছু হয়েছে? বাবা কেমন আছেন?"

চারিধারের সব ক'টা দৃষ্টি তার ওপর অদ্ভুতভাবে নিবদ্ধ। খানিকক্ষণ সকলেই নীরব। তারপর নায়েব মশাই বল্লেন,---"তাঁরা সবাই ভালো আছেন। কিন্তু এখন ত আপনার সঙ্গে দেখা হবে না।"

এবার শোভন ক্রুদ্ধ হয়ে উঠল---"কেন দেখা হবে না? আপনাদের কি মাথা খারাপ হয়েছে। আমি চল্লুম।"

শোভন উঠল। কিন্তু নায়েব মশাই দরজার আছে সামান্য একটু এগিয়ে গিয়ে শান্তভাবে বল্লেন, "দেখুন, মিছিমিছি কেলেঙ্কারী ক'রে লাভ নেই। তাতে ফল হবে না কিছু।"

হঠাৎ শোভনের কাছে সমস্ত ব্যাপারটা ভয়ঙ্কর-ভাবে স্পষ্ট হয়ে উঠল। সে বিস্মিত ভীত কণ্ঠে বল্লে---"আপনারা কি আমাকে চিনতে পারছেন না।"

সকলে নীরব।

"আমি শোভন,---বুঝতে পারছেন না আমি শোভন।"

নায়েব মশাই এবার বল্লেন---"আপনি একটু দাঁড়ান, আমি আসছি।" পাশের ঘরে গিয়ে টেবিলের একটা ড্রয়ার খুলে তিনি একটা জিনিষ এনে শোভনের হাতে দিলেন। তারই একটা পুরোণো ফটো, সাধারণভাবে তোলা। এখন অস্পষ্ট হয়ে এসেছে একটু।

নায়েব মশাই বল্লেন,---"চেনেন একে।"

শোভন বিস্মিত কণ্ঠে বল্লে---"এ ত আমারই ফটো। দেখুন ভালো ক'রে আপনারাই মিলিয়ে। নাঃ, এ অসহ্য।"

চুলগুলো মুঠি ক'রে ধরে সে বসে পড়ল।

নায়েব মশাই তার সঙ্গে বসে বল্লেন---"দেখুন, কিছু মনে করবেন না। আপনার সঙ্গে একটু মিল আছে সত্যি। কিন্তু এর আগে আরো দু'-জনের সঙ্গে ছিল। মায় জড়ুল পর্য্যন্ত। আমাদের এ নিয়ে গোলমাল করতে মানা আছে। আমরা কিছু হাঙ্গামা করব না। আপনি এখন চলে যেতে পারেন।"

শোভন উদ্ভ্রান্তভাবে সকলের দিকে চেয়ে দেখলে। সকলের দৃষ্টিতে অবিশ্বাস।

কাতরভাবে বল্লে,---"একবার শুধু আমি মা-বাবার সঙ্গে দেখা করব। আপনারা বিশ্বাস করছেন না। কিন্তু একবার আমায় শুধু দেখা করতে দিন।"

নায়েব মশাই হতাশভাবে হাতের ভঙ্গি ক'রে বল্লেন,---"শুনুন তাহ'লে। সাত দিন আগে শোভন মারা গেছে। তার মৃত্যুর খবর আমরা পেয়েছি।"

শোভন এই অবস্থাতে না হেসে পারলে না, ---বল্লে,---"কেমন ক'রে মারা গেল!"

তার কণ্ঠস্বরের বিদ্রূপ উপেক্ষা ক'রে নায়েব মশাই বল্লেন---"মারা গিয়েছে রাস্তায় গাড়ী চাপা পড়ে অপঘাতে। নাম-ধাম পরিচয় পাওয়া সম্ভব হয়নি। কিন্তু যারা দুর্ঘটনার সময় উপস্থিত ছিল তাদের কয়েকজন খবরের কাগজে আমাদের বিজ্ঞাপন দেখে আমাদের সব কথা জানিয়েছে। হাসপাতালেও আমরা খবর নিয়েছি। সেখানকার ডাক্তারের বর্ণনাও আমাদের সঙ্গে মিলে গিয়েছে।"

শোভন এর পর কি করত বলা যায় না, কিন্তু সেই সময় দেখা গেল তার বাবা বাড়ী থেকে বেরুচেছন। মানুষের সঙ্গে ঝড়ে ভাঙ্গা গাছের যে এতদূর সাদৃশ্য হ'তে পারে, সাহিত্যের উপমা পড়েও কখন তার মনে হয়নি। তাঁর চলার গতিতে পর্য্যন্ত যেন ভয়ঙ্কর দুর্ঘটনার পরিচয় আছে।

সকলে কিছু বুঝে ওঠবার আগেই শোভন দৌড়ে ঘর থেকে বার হয়ে গেল। নায়েব ও কর্ম্মচারীরা ব্যাপারটা বুঝে যখন তার পিছু নিলে, তখন সে বাবার কাছে গিয়ে উপস্থিত হয়েছে।

"বাবা!"

বৃদ্ধ থমকে দাঁড়ালেন। সে মুখের বেদনাময় বিমূঢ়তা শোভনের বুকে ছুরির মত বিঁধল।

"বাবা, আমায় চিনতে পারছ?"

বৃদ্ধ স্খলিত-পদে এক পা এগিয়ে আবার থমকে গেলেন। প্রবল ভাবাবেগ তাঁর বার্দ্ধক্যের শিথিল মুখকে বিকৃত ক'রে দিচেছ।

তখন নায়েব মশাই ও কর্ম্মচারীরা এসে পড়েছেন।

বৃদ্ধ কম্পিত হাত তুলে, কম্পিত স্বরে বল্লেন, ---"কে!"

নায়েব মশাই শোভনের কাঁধে দৃঢ়ভাবে হাত রেখে বল্লেন,---"না, কেউ না। সেই সেবারের মত---এই নিয়ে তিন বার হ'ল।"

একজন কর্ম্মচারী বল্লে,---"আমরা আসতে দিইনি, হঠাৎ আমাদের হাত ছাড়িয়ে---"

বৃদ্ধ তাকে থামিয়ে বল্লেন---"কিছু বোলো না, চলে যেতে দাও।"---বৃদ্ধ শেষ বার শোভনের দিকে কাতরভাবে চেয়ে আবার ঘরের দিকে ফিরলেন।

শোভন স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রইল। নায়েব মশাই তাকে কি বলছিলেন। অনেকক্ষণ সে কিছু শুনতে পায়নি। কখন সে আবার বার-বাড়ীতে এসে বসেছে, তাও তার মনে নেই।

আচছন্নতা তার কাটল খানিক বাদে। ভেতর বাড়ী থেকে একজন কর্ম্মচারী নায়েব মশাইকে এসে কি বলছে। নায়েব মশাই তাকে কি বলছেন ঠিক শোনা যাচেছ না। না, এইবার বোঝা যাচেছ। নায়েব মশাইএর হাতে অনেকগুলো টাকার নোট। কণ্ঠস্বরে তাঁর মিনতি।

শোভনকে একটা কাজ করতে হবে। বাড়ীর কর্ত্রী মুমূর্ষু, ছেলের মৃত্যুসংবাদ তিনি শোনেননি। তাঁকে কিছু জানানো হয়নি। এখনো তিনি তাকে দেখবার আশা ক'রে আছেন---সেই জন্যেই বুঝি তিনি মৃত্যুতেও শান্তি পেতে পাচেছন না। শোভনকে তাঁর হারানো ছেলে হয়ে একবার দেখা

দিতে হবে। মুমূর্ষুর নিষ্প্রভ দৃষ্টিতে কোন কিছু ধরা পড়বে না। হারানো ছেলের সঙ্গে তার সত্যি সাদৃশ্য আছে। মৃত্যুপথ-যাত্রীকে এই শেষ সান্ত্বনাটুকু দেবার জন্যে জমিদার নিজে তাকে কাতর অনুরোধ জানিয়েছেন। তার এতে কোন ক্ষতি নেই- - -

নায়েব মশাই নোটের তাড়াটা শেভনের হাতে গুঁজে দিলেন।

* * * *

সোমেশ চুপ করিল। খানিকক্ষণ বাইরের বৃষ্টির শব্দ ছাড়া আর কোন শব্দ নাই। আমি অবশেষে বলিলাম---''সোমেশ, তোমার কাণের কাছে একটা জড়ুল আছে।''

সোমেশ হাসিয়া বলিল,---''সেই জন্যেই গল্প বানান সহজ হ'ল।''

কিন্তু কেন বলা যায় না---শীতের বাদলের এই শীতল প্রায়ান্ধকার অস্বাভাবিক অপরাহ্নে তার হাসিটাই বিশ্বাস করিতে আমার প্রবৃত্তি হইল না।

# পান্থশালা

এমন বিপদে আর কখনও পড়ি নাই।

সময় বেশ হাতে রাখিয়াই ষ্টেশনের জন্য রওনা হইয়াছিলাম। কিন্তু সন্ধ্যার কিছু আগে হইতে সামান্য যে একটু মেঘ আকাশের কোণে দেখা গিয়াছিল, তাহা হঠাৎ এমন তুফানরূপে আত্মপ্রকাশ করিবে কে জানিত !

অর্দ্ধেক পথও তখনও পার হইতে পারি নাই। হঠাৎ পাঞ্জাব হইতে বুঝি সমস্ত যুক্তপ্রদেশেরই ধূলি উড়াইয়া পশ্চিমের ভয়ঙ্কর ঝটিকা আসিয়া সমস্ত পৃথিবী আচ্ছন্ন করিয়া দিল।

উন্মুক্ত মাঠের মাঝখান দিয়া পথ। তাহাতে বাতাসের বেগে চলা দূরে থাক, দাঁড়াইয়া থাকাই দু:সাধ্য হইয়া উঠিয়াছে। মাথা নীচু করিয়া বসিয়া পড়িয়াও ধূলাবালির উদ্দাম স্রোত হইতে আত্মরক্ষা করা কঠিন। এক সঙ্গে মুখ-নাক বাঁচান অসম্ভব বলিয়া বেশ খানিকটা যুক্তপ্রদেশের মৃত্তিকার স্বাদ গ্রহণ করিতে হইল। বালির জন্য চোখ বন্ধ করিয়া রাখিয়াছিলাম। তাহাতেও নিস্তার পাওয়া গেল না।

চোখ খুলিয়া রাখিতে পারিলেও যে বিশেষ কিছু লাভ হইত, এমন নয়। চারিদিক একেবারে অন্ধকার। গায়ের উপর দিয়া সেই অন্ধকারেই তীব্র স্রোতের যেন স্পর্শ পাইতেছি। দিগ্বিদিক তাহার আলোড়নে ঘুলাইয়া যেন লোপ পাইয়াছে।

ঝড়ের পিছনেই বৃষ্টির আবির্ভাব ঘটিল। বৃষ্টি ত নয়, আকাশের অগণন তীরন্দাজবাহিনী যেন বিদ্যুদগতি তুরঙ্গে চড়িয়া শরজালে পৃথিবী আচ্ছন্ন করিয়া চলিয়াছে। প্রত্যেকটি ফোঁটা গায়ে তীক্ষ্নভাবে আসিয়া বিঁধে।

প্রাকৃতিক বিপর্য্যয়ের সহিত এমনভাবে মুখোমুখী দেখা হইলেই বুঝিতে পারা যায়, দেবতার অপরূপ পরিকল্পনার প্রেরণা মানুষ কোথায় পাইয়াছে। সমস্ত আকাশ আচ্ছন্ন করিয়া এই যে ভয়ঙ্কর ঝটিকা পৃথিবীর ভিত্তিকেও যেন নাড়া দিয়া বহিয়া চলিয়াছে, শুধু নগরের আশ্রয় হইতে অসম্পূর্ণ পরিচয় লাভ করিয়াই ইহাকে জড় প্রকৃতির লীলামাত্র বলিয়া মনে করা যায়। উন্মুক্ত এই প্রান্তরের মাঝে তাহার রূপ সত্যই আলাদা, মুক্তকেশী শ্যামার রণরঙ্গিণী-মূর্ত্তি আপনা হইতে মনে উদয় হওয়া অসম্ভব কিছুই নয়।

বৃষ্টি ক্রমশ: বাড়িয়া উঠিল। জামা-কাপড় ভিজিয়া একাকার হইল কাদায়, জলে। তাহার উপর হাওয়াতে মনে হইল, হাড়ের ভিতর পর্য্যন্ত শীতে কাঁপাইয়া দিতেছে। কিন্তু বৃষ্টির অসুবিধা যতই হোক, ধূলার উপদ্রবটা যাওয়াতে অনেকটা স্বস্তি বোধ করিতেছিলাম।

ঘড়ি খুলিয়া টর্চ্চ জ্বালিয়া দেখিলাম, ঝড়ের ভয়েই বোধ হয় আগেই তাহা বন্ধ হইয়া গিয়াছে। এখান হইতে ষ্টেশন পর্য্যন্ত এই ঝড়-বৃষ্টি মাথায় করিয়া যাওয়া এখন অসম্ভব। সম্ভব হইলেও, ট্রেণ যে আর ধরিতে পারিব না, তাহা বুঝা কঠিন নয়।

ফিরিবার বেলায় কেন যে এ পথটা গাড়ীর সামান্য খরচা বাঁচাইতে গিয়াছিলাম, তাহা ভাবিয়া নিজেকে তখন ধিক্কার দিতেছি। অবশ্য এদেশী এক্কাও এই ঝড়ের ভিতর অগ্রসর হইতে পারিত কি না সন্দেহ, কিন্তু এই বিপদের মুহূর্ত্তে মানুষ ও পশুর আশ্বাসকর সঙ্গ ত পাইতাম। আশ্রয়

কোথায় পাওয়া যাইতে পারে, সে সম্বন্ধে একটা পরামর্শ ত করা যাইত।

আশ্রয় পাওয়াই এখন সবচেয়ে বড় সমস্যা হইয়া দাঁড়াইয়াছে। এই অন্ধকার দুর্যোগের রাত্রে এই অপরিচিত জায়গায় কোথায় গিয়া দাঁড়াইব!

দাঁড়াইবার মত বাড়ী কাছে-পিঠে কোথাও ত নাই। নগরকে পিছনে ফেলিয়া প্রায় মাইল তিনেক বোধ হয় চলিয়া আসিয়াছি। মনে পড়ে, ঝড় উঠিবার আগে চারিধারে ধূ ধূ প্রান্তরই দেখিয়াছিলাম। একটা গ্রামও কাছে-পিঠে চোখে পড়ে নাই।

ফিরিয়া নগরে পৌঁছিতে পারিলেও আশ্রয় পাইব কিনা সন্দেহ। একেবারে অপরিচিত হিন্দুস্থানী সহর। এই দুর্যোগের রাতে সেখানে কাহার দরজা ঠেলিয়া হাঙ্গামা বাধাইব!

মাত্র আজ দুপুর বেলা এই ছোট সহরটিতে আসিয়া পৌঁছিয়াছি। দুপুর হইতে সমস্ত বিকাল আলাপ কম লোকের সঙ্গে করি নাই। কিন্তু মাথার তেল ও সাবানের দালালীর আলাপ বিদেশী বণিকের সহিত হৃদ্যতা গড়িয়া উঠিবার পক্ষে ঠিক অনুকূল বলা চলে না। সে আলাপের জোরে আতিথেয়তা দাবী করা যায় না। রাত্রের ট্রেণেই চলিয়া আসিব, জানিতাম। তাই কোথাও আস্তানার সন্ধানও করি নাই। এখন তাই কোন উপায়ই দেখিতে পাইলাম না। ভ্রাম্যমান দালাল হিসাবে পথে পথে জীবনের অনেক বৎসর কাটিয়াছে; কিন্তু এমন অকূল পাথারে কখনও বুঝি পড়ি নাই!

তবু এই দারুণ বৃষ্টির ভিতর মাঠের মাঝে সারা রাত বসিয়া থাকা চলে না। নিরুপায় হইয়া শেষে ষ্টেশনের দিকেই চলিতে আরম্ভ করিলাম। ট্রেণ পাওয়া যাইবে না সত্য, কিন্তু মাথা গুঁজিবার মত একটু আশ্রয় ত মিলিবে।

কি ভাগ্য, টর্চটা সঙ্গে ছিল। এই নীরন্ধ্র অন্ধকারে নহিলে বুঝি পথটুকুও চিনিয়া লইতে পারিতাম না!

বৃষ্টি সমানভাবেই পড়িতেছে। ভিজে জামা-কাপড়ের অস্বস্তিকর ভার ত আছেই; তাহার উপর আবার সঙ্গের ব্যাগটা জল লাগিয়া ওজনে দ্বিগুণ হইয়াছে। বহন করিয়া লইয়া যাওয়া একটা শাস্তি। কোন রকম পৌঁছিবার আশা না রাখিয়া, শুধু যন্ত্রের মতই পা দুইটা চালাইয়া যাইতেছিলাম।

এই মন্থর গতিতে ষ্টেশনে পৌঁছাইতে কতক্ষণ লাগিবে কে জানে! টর্চের ব্যাটারীর পরমায়ু আর খুব বেশী যে নাই, তাহা আলোর লালচে রঙ দেখিয়াই বুঝিতে পারিতেছিলাম। যথেচ্ছ ব্যবহার করিতে ভরসা হইতেছিল না। মাঝে মাঝে একটুখানি জ্বালিয়া পথের সীমানাটুকু দেখিয়া লইয়াই আবার তাহা নিভাইয়া দিতেছিলাম।

শরীর ও মনের অবস্থা এমন না হইলে, হয়ত আলো-অন্ধকারের এ রূপ উপভোগ করা যাইত। প্রত্যেক বার টর্চের আলো যেন ঘন অন্ধকারকে সবলে সরাইয়া, ছোট একটি মায়া-প্রকোষ্ঠ আমার চারিধারে সাজাইয়া তুলিতেছে। চারিধারে বৃষ্টির ধারা নয়, সোনালি চিকই কেন ঝুলাইয়া দেওয়া হইয়াছে। পথের কাঁকর ও নুড়িগুলি ঝক্ ঝক্ করিয়া উঠিতেছে, অপরূপ মণি-মাণিক্যের মত। তারপর টর্চ নিভিবার সঙ্গে সঙ্গে আবার শুধু শব্দময় অন্ধকার। তাহাতে সমস্ত পৃথিবী শুধু নয়, চেতনাও যেন লুপ্ত হইয়া যাইতেছে।

কতক্ষণ এভাবে চলিয়াছিলাম, ঠিক বলিতে পারি না। ঘড়ি বন্ধ, মন সময়ের সমস্ত অনুভূতি হারাইয়াছে। শাশ্বত রাত্রি যেন দেশ-কাল সমস্ত মুছিয়া দিয়াছে।

হঠাৎ একবার আলো জ্বালিয়া মনে হইল, খানিক দূরে পথের ডান ধারে বৃষ্টির চিকের ভিতর হইতে একটা অস্পষ্ট কিসের আয়তন যেন দেখা গেল। চিহ্নহীন প্রান্তরের মাঝে এমন কিছু দেখিবার আশা করি নাই। টর্চটা পথ হইতে সেই দিকে তুলিয়া ধরিলাম। পথের ধারে একটা বাড়ীই যেন দেখা যাইতেছে। মন্দিরের মত একদিকে ছোট একটি চূড়াও যেন চোখে পড়িল।

অত্যন্ত আশ্চর্য্যের কথা। মাঠের মাঝখানে এমন নিঃসঙ্গ বাড়ী থাকিবার কথা নয়। মন্দিরের চূড়াটি না থাকিলে তাহার নিঃসঙ্গতা একেবারেই দুর্ব্বোধ হইয়া উঠিত। শহরের এক্কা করিয়া আসিয়াছিলাম। তখন অন্ততঃ বাড়ীটি লক্ষ্য করি নাই।

যাহাই হউক, এখন সে বিচার করিবার সময় নয়। যে কোন রকম একটা আস্তানা পাইলেই হয়। দ্বিধামাত্র না করিয়া তাই সেদিকে অগ্রসর হইলাম।

টর্চের অস্পষ্ট আলোয় কাছে গিয়া দেখিলাম, সাধারণ হিন্দুস্থানী ধরণের নীচু একটি কোঠা-বাড়ী। মন্দির বলিয়া যাহা মনে হয়, তাহা বাড়ীটির সঙ্গেই সংলগ্ন। ছাদের খানিকটা অংশ সামান্য একটু উঁচু হইয়া উঠিয়া তাহাকে এই গৌরব দিয়াছে। ভগ্নদশা না হইলেও, বাড়ীতে কেহ বাস করে বলিয়া বিশ্বাস করা কঠিন। সাড়া-শব্দ এই বৃষ্টিতে না পাওয়ারই কথা; কিন্তু ভিতর হইতে কোথাও একটু আলোর রেখাও দেখিতে পাইলাম না।

তবু সামনের একটিমাত্র দরজা যখন ভিতর হইতে বন্ধ, তখন অধিবাসী কেহ থাকাই সম্ভব। সেই দরজাতেই গিয়া উপরের শিকলি ধরিয়া নাড়া দিলাম। কোন সাড়াশব্দ নাই। আরো জোরে শিকলি নাড়া দিয়াও কোন ফল হইল না।

সেখান হইতে সরিয়া আসিয়া আর কোথাও দরজা আছে কিনা সন্ধান করিতেছি, হঠাৎ টর্চের আলোয় একটা জিনিষ দেখিয়া অবাক যেমন হইলাম, তেমনি দুঃখের ভিতর হাসিও পাইল। বাড়ীটির মাথায় আলকাতরা দিয়া বড় বড় করিয়া লেখা---'পান্থনিবাস।' লেখাটা অনেক কালের। অস্পষ্ট হইয়া আসিলেও, পড়া যায়। এই হিন্দুস্থানীর দেশে বাঙ্গালা অক্ষর দেখিয়া বিস্মিত হইবারই কথা; কিন্তু সেই সঙ্গে রুদ্ধদ্বার পান্থনিবাসের আতিথেয়তার নমুনায় অত্যন্ত বিরক্ত-মিশ্রিত কৌতুকও বোধ করিলাম।

কিন্তু আতিথেয়তা আজ জোর করিয়া আদায় করিতেও আমার আপত্তি নাই। আর কোন দিকে দরজা না দেখিতে পাইয়া, আবার সেই রুদ্ধদ্বারে গিয়াই আঘাত করিলাম। করাঘাত হইতে যখন মরিয়া হইয়া পদাঘাতে নামিয়াছি---দরজা প্রায় ভাঙ্গিবার উপক্রম, তখন ভিতর হইতে আলোর রেখা দেখা গেল।

শরীর ও মনের উপর দিয়া যে ধকল গিয়াছে, তাহাতে চিত্ত প্রসন্ন থাকিবার কথা নয়। ভিতর হইতে দরজা খুলিবার আগেই কর্কশ কণ্ঠে বলিলাম, "কি রকম লোক মশাই! আধঘণ্টা ধরে ডাকাডাকি করছি, শুনতে পান না!"

আলকাতরার অস্পষ্ট লেখাটুকু হইতেই বোধ হয় এতখানি রূঢ় হইবার ক্ষমতা সংগ্রহ করিয়াছিলাম।

ভিতর হইতে দরজা এবার খুলিল। লণ্ঠন হাতে যে লোকটিকে এবার দেখিলাম, মেজাজ অত খারাপ না থাকিলে, তাঁহাকে সৌম্য-দর্শন প্রশান্ত-মূর্ত্তি প্রৌঢ় বলিয়া বোধ হয় বর্ণনা করিতে পারিতাম। কিন্তু তখন তাঁহার পরণের গেরুয়াটাও ভণ্ডামীর প্রচণ্ড নিদর্শনরূপে সমস্ত মন তিক্ত করিয়া দিয়াছে।

অনুমতির অপেক্ষা না রাখিয়া, ভিতরে ঢুকিয়া পড়িয়া বলিলাম, "বেড়ে পান্থনিবাস ত মশাই! বিপদের দিনে মানুষ আশ্রয় চাইতে এলে দরজাই খোলে না!"

প্রৌঢ় কুণ্ঠিত স্বরেই যেন বলিলেন, "বৃষ্টির আওয়াজে শুনতে পাইনি। এমন সময়ে কেউ তা ছাড়া আসে না।"

"এমন সময়ে আসবে কেন! পান্থনিবাস সকাল-বিকাল তাস-পাসা খেলবার জায়গা কিনা!"

তিনি মৃদুকণ্ঠে বলিলেন, "কিছু মনে করবেন না, আমার আর একটু সজাগ থাকা সত্যি উচিত ছিল।"

বিনয়েও মন তখন নরম হইবার নয়। 'নিশ্চয় ছিল' বলিয়া ঘরের চারিদিকে এবার ভালো করিয়া লক্ষ্য করিয়া দেখিলাম। এদেশী ধরণের তৈয়ারী পুরাণো ঘর। জানালা-দরজার বেশী বালাই নাই। ঘরে আসবাবপত্রও অল্প। এক-

ধারে একটা খাটিয়া ও আর একদিকে ঘটি, গেলাস ও একটা জলের কলসী ছাড়া কিছু নাই। ঘরটি পরিষ্কারই বলা চলে। দেয়ালে নতুন চূণকাম করা আছে, মেঝেটিও নোংরা নয়।

ভিজা ব্যাগটা মেঝের উপর নামাইয়া দিয়া বলিলাম, "এই ঘরেই থাকতে হবে ত?"

"আর একটা ঘর আছে। কিন্তু এইটেই ভাল।"

সন্দিগ্ধ দৃষ্টিতে তাঁহার দিকে তাকাইয়া ব্যঙ্গের স্বরেই বলিলাম, "তাই নাকি। তাহ'লেও খারাপ ঘরটা একবার দেখিয়ে দিন। নিজের চোখেই সন্দেহ-ভঞ্জন হয়ে যাক। অনেক মুল্লুক এরি মধ্যে দেখা হয়েছে মশাই। ধর্ম্মশালা অতিথশালার খারাপ ঘরগুলোর ওপর টান আমার বেশী।"

লোকটি নিতান্ত সহজ নয়। ইহাতেও তাঁহার মুখের ম্লান প্রশান্তির কোন পরিবর্ত্তন দেখা গেল না। তেমনি মৃদুকণ্ঠে বলিলেন, "চলুন, দেখিয়ে আনি।"

মন্দিরের পাশে ছোট একখানি ঘর। ঘরখানি সত্যই নিকৃষ্ট। ফিরিয়া আসিয়া পূর্ব্বের ঘরের খাটিয়ার উপর বসিয়া পড়িয়া, ব্যাগ খুলিয়া ভিজা জামা-কাপড় ছাড়িতে ছাড়িতে বলিলাম, "বিছানা-টিছানা আছে, না এই দড়ির ওপরই শুতে হবে?"

"আপনি ততক্ষণ কাপড় ছাড়ুন; আমি বিছানা-পত্র এনে দিচ্ছি।" বলিয়া তিনি মেঝের উপর লণ্ঠনটা নামাইয়া দিয়া বাহিরে চলিয়া যাইতেছিলেন। ডাকিয়া বলিলাম, "আর শুনুন। ভিজে ত একেবারে নিমোনিয়া হবার জোগাড়। একটু চায়ের ব্যবস্থা করতে হবে।"

"চা।"

"কেন, চা এমন কি খারাপ জিনিষ। গাঁজা-টাজা খাওয়ার যে অভ্যাস নেই।"

ভদ্রলোকের মুখের ওপর দিয়া মনে হইল, সামান্য একটু বেদনার ছায়া সরিয়া গেল। কথাটা বলিয়া ফেলিবার পর নিজের কাণেই যেন একটু বেশী কুৎসিত শোনাইয়াছিল; কিন্তু অনেকদিন দালালী করিয়া লজ্জা-সঙ্কোচের বৃত্তিগুলা প্রায় উচ্ছেদ করিয়া ফেলিয়াছি। অনায়াসেই অস্বস্তিটা জয় করিয়া ফেলিলাম। তা ছাড়া ভণ্ডামীর মুখোসে একটু আধটু খোঁচা দেওয়া এমন কিছু অন্যায় নয়; স্পষ্টবাদিত্ব সম্বন্ধে নিজের মনে একটু অহঙ্কারই আছে।

তাঁহাকে চুপ করিয়া থাকিতে দেখিয়া বরং একটু বিরক্ত হইয়া উঠিলাম, "কি রকম আপনাদের অতিথসৎকারের ব্যবস্থা মশাই। ঠাণ্ডা লেগে মারা যাবার জোগাড় হ'লে লোকে একটু চা'ও পাবে না।"

"না না, পাবেন বইকি! আমি ব্যবস্থা করছি।" বলিয়া তিনি চলিয়া গেলেন। পিছন হইতে হাঁকিয়া বলিলাম, "চা কড়া হয় যেন মশাই। খানিকটা গরম জলে গুড় গুলে যেন আনবেন না।"

জামা-কাপড় ছাড়িয়া বেশ একটু স্বস্তিই বোধ হইতেছিল। ঘরটা এমন কিছু খারাপ নয়, সমস্ত বাড়ীটায় একটা ছম্‌ছমে ভাব অবশ্য আছে, কেমন একটা দুঃসহ গুমোট যেন তার উপর চাপিয়া ধরিয়া আছে, মনে হয়। কাণ পাতিয়া শুনিলে, কোথায় যেন গুমরাণির আওয়াজও শোনা যায়। কিন্তু সে নিশ্চয়ই আমার মনের ভুল। বর্ষার রাতে অজানা জায়গায় এমন একটু অস্বস্তি হওয়া স্বাভাবিক। সে এমন কিছুই নয়। এই দুর্য্যোগের ভিতর এমন আশ্রয়কে অবজ্ঞা করা যায় না। আর সত্য কথা বলিতে গেলে, ভ্রাম্যমান জীবনে ইহার চেয়ে অনেক বেশী অসুবিধার অভিজ্ঞতা লাভ হইয়াছে।

গরম চা আসিবার পর সমস্ত পৃথিবী এবং সেই সঙ্গে গেরুয়াধারী গৃহস্বামীর প্রতিও প্রসন্ন বোধ করিলাম।

চায়ের স্বাদ ও গন্ধ সম্বন্ধে কঠিন কয়েকটা মন্তব্য হয়ত করিতে পারিতাম। কিন্তু আত্ম-সংবরণ করিয়া গৃহস্বামীকে একটু আপ্যায়িতই করিলাম।

"এদেশে কতদিন এ ব্যবসা করছেন?"

বিস্মিতভাবে আমার দিকে তাকাইয়া তিনি বলিলেন, "কি বলছেন?"

"বলছি, আপনি ত বাঙালী। এদেশে আছেন কতদিন?"

"তা' অনেক বছর হবে। বিশ বছরের কম নয়।"

"এ মেড়ুয়ার দেশে এখনও ভক্তি-শ্রদ্ধা একটু-আধটু মেলে, কি বলেন! সাধু-সন্ন্যাসীর এখনও এখানে বেশ পসার আছে!"

ম্লান হাসিয়া গৃহস্বামী বলিলেন, "আমি সন্ন্যাসী নই।"

"সন্ন্যাসী নন!"

আমাকে তাঁহার গেরুয়া-বাসের দিকে সকৌতুকে চাহিয়া থাকিতে দেখিয়া বলিলেন, "ওটা কিছু নয়, এমনি পরি। আমি গৃহস্থ।"

হাসিয়া ফেলিলাম। "হুঁ, গাছের বা তলার কিছুই বাদ দিতে চান না!"

ভদ্রলোক তেমনি উদাস করুণ মুখে চুপ করিয়া রহিলেন। মনে যেটুকু প্রসন্নতা দেখা দিয়াছিল, লোকটার এই উদাস কারুণ্যের ভাণে তাহা বজায় রাখা কঠিন হইয়া উঠিল। লোকটার এ মিথ্যা মুখোস কোন রকমে ফাঁক করিয়া দিবার জন্য একটা জেদই অনুভব করিতেছিলাম।

বলিলাম, "তাহ'লেও ব্যবসা বেশ চলছে নিশ্চয়! নইলে বিশ বছর আর দেশে যাবার দরকার বোধ করেননি!"

"না, এইখানেই ঘর-বাড়ী ক'রে ফেলেছি। আর যাওয়া হয়নি।"

হাসিয়া বলিলাম, "তা ত করবেনই। গাড়ী-ঘোড়া যে করেননি, এই আশ্চর্য্য! তা' যা করেছেন করেছেন, লোক দেখান ভড়ংটা অন্ততঃ রাখবেন। ব্যবসায় বাইরের চটক ত একটু দরকার। অতিথি-সজ্জন এসে একটু-আধটু যত্ন না পেলে সব ফাঁস হয়ে যাবে যে!"

"যথাসাধ্য করবার ত চেষ্টা করি।" সেই ক্লান্ত বেদনাময় স্বর।

হাড় পর্য্যন্ত জ্বলিয়া গেল। বলিলাম, "যথাটা ত দেখতে পাচ্ছিনে। এই চা খেয়েই কি রাত কাটাতে হবে নাকি।"

লোকটা অত বেদনাময় সহিষ্ণুতার ভাণ না করিলে এত রূঢ় আমিও হইতে পারিতাম না নিশ্চয়।

"না, না, খাবার ব্যবস্থা করতেই যাচ্ছি।"

"তাই করুন একটু তাড়াতাড়ি।"

কুণ্ঠিতস্বরে তিনি এবার বলিলেন, "দেখুন, একটু অসুবিধে আছে।"

তীক্ষ্ণস্বরে বলিলাম, "অসুবিধা একটু কেন, অনেক আছে। যা' হয় নিয়ে আসুন মশাই। রাতটা ত কাটাতে হবে। আর দুটো কম্বল অন্ততঃ আনবেন।"

কম্বল ও খাবার আসিবার পর দেখিলাম, আয়োজন একেবারে অবজ্ঞা করিবার মত নয়। ঠাণ্ডার দিন না হইলে চিড়া-দুধ-কলার ফলারে আরও পরিতৃপ্তি অবশ্য লাভ করিতে পারিতাম।

বৃষ্টি এখনও সমানভাবে পড়িতেছে। খাইতে বসিয়া হঠাৎ আর না জিজ্ঞাসা করিয়া পারিলাম না।

"কি রকম একটা শব্দ হচ্ছে না? শুনতে পাচ্ছেন?"

চোখের ভুল কি না জানি না; কিন্তু মনে হইল, গৃহস্বামী একবার যেন চমকাইয়া উঠিলেন।

আবার বলিলাম, "কি রকম একটা গুমরাণি কান্নার মত শব্দ! ভুতুড়ে বাড়ী নাকি মশাই!"

"ও: কিছু নয়, আপনি খেতে বসুন।"

"সে কথা বলতে হবে না, ভূত-প্রেত-ডাকিনী-যোগিনী কেঁদে পৃথিবী ভাসিয়ে দিলেও পাত ফেলে উঠে পড়ব এমন আশা করবেন না।" জোর করিয়া হাসিয়া উঠিলাম। কিন্তু সে হাসিতে যোগ দেওয়া দূরে থাক, তাঁহার মুখে কোন পরিবর্ত্তনও দেখা গেল না।

মুখে যাহাই বলি, খাওয়া-দাওয়ার পর একলা শুইতে যাইবার সময়ে অত্যন্ত অস্বস্তি বোধ করিতে লাগিলাম। উদার প্রান্তরের মাঝে এই নি:সঙ্গ বাড়ীটার উপর সত্যই যেন একটা ভয়ঙ্কর রহস্যের

ভার চাপিয়া আছে। বাহিরে বৃষ্টির সঙ্গে আবার হাওয়াও উঠিয়াছে। দরজাটা ক্ষণে ক্ষণে নাড়া খাইয়া শিকলিটা ঝন্-ঝন্ করিয়া বাজিয়া উঠিতেছে; মন্দিরের চূড়ায় ব্যাহত হইয়াই বায়ুস্রোত ক্ষণে ক্ষণে অদ্ভুত তীক্ষ্ণ শব্দ করিয়া উঠিতেছে। কিন্তু সে সমস্ত আওয়াজ ছাপাইয়াও মাঝে মাঝে যে করুণ একটা গুমরাণি মত ধ্বনি উঠিতেছে, তাহাকে কিছুতেই মনের ভুল বলিয়া উড়াইয়া দিতে আর পারিতেছিলাম না।

এলোমেলো ঝোড়ো হাওয়ায় বিক্ষিপ্ত শব্দের দিক্ নির্ণয় করা কঠিন। খানিক কাণ পাতিয়া শুনিতে শুনিতে মনে হয়, বাড়ীটার গভীর ভিত্তি হইতেই প্রেতায়িত একটা চাপা ক্রন্দন-রোল সুদূর আকাশে উত্থিত হইতে চাহিতেছে, ঝোড়ো হাওয়া কোন মনে যেন তাহাকে নীরব করিয়া দিবার জন্য ব্যাকুল।

নিশ্চিন্ত হইয়া কিছুতেই ঘুমাইবার চেষ্টা করিতে পারিলাম না। ঘরে হ্যারিকেনটা বেশ উজ্জ্বলভাবেই জ্বলিতেছে। তবু মনে হইতেছিল, অন্ধকার যেন একেবারেই দূর হয় নাই। বাইরের বৃষ্টির শব্দে বহু আততায়ীর পদধ্বনিরই যেন আভাষ।

সমস্ত গাটা ছম্ ছম্ করিতেছে। খাটের উপর উঠিয়া বসিলাম। কিন্তু স্থির হইয়া বসিয়া থাকাও বেশীক্ষণ চলিল না।

ঝোড়ো হাওয়ার ক্ষণিক বিরতির মাঝে কান্নার স্পষ্ট শব্দ এবার মনে হইল, শুনিয়াছি। হ্যারিকেনটা হাতে লইয়া ভিরের দিকে দরজা খুলিয়া অগ্রসর হইলাম।

লোকটার আবার নামও জানা নাই।

তবু চীৎকার করিয়া ডাকিলাম, "মশাই, ও মশাই!"

কোন সাড়া-শব্দ নাই। বাতিটা তুলিয়া আর একটু আগাইয়া গেলাম। সামনে খোলা উঠান। ইহার পূর্ব্বে অন্ধকারে তাহার ওপারে কি আছে, চোখে পড়ে নাই। এবার দেখিলাম, উঠানের পরেই খোলায় ছাওয়া দুটি ঘর ---গৃহস্বামীর বাসস্থান হইবে নিশ্চয়। বাহিরের দিকে দেওয়াল থাকায় সমস্ত বাড়ীটাকেই কোঠা বলিয়া যে মনে করিয়াছিলাম, তাহা ভুল। খোলা উঠান পার হইতে গিয়া বৃষ্টিতে ভিজিতে প্রথমটা ইচ্ছা হইল না। আর একবার চীৎকার করিয়া ডাক দিলাম।

এবার সাড়া মিলিল। প্রৌঢ় একটা তেলের ডিবিয়া জ্বালিয়া বাহিরে আসিয়া দাঁড়াইলেন।

বলিলাম, "এদিকে শুনে যান মশাই, উঠানে আর ভিজতে পারি না।"

গৃহস্বামী এধারে আসিয়া পৌছাইতেই বলিলাম, "ব্যাপারটা কি, বলুন দেখি?"

"কেন?"

"কেন আবার! এ ভূতুড়ে বাড়ীতে কেউ ঘুমোতে পারে! অতিথিদের সুবিধের জন্যে বুঝি এই ব্যবস্থা ক'রে রেখেছেন! একবার থেকে কেউ যাতে আর এমুখো না হয়।"

"আপনার কি অসুবিধে হচেছ বলুন!"

"কি আবার! সৃষ্টিছাড়া আওয়াজ! কেন আপনি টের পাচেছন না নাকি?"

ভদ্রলোক চুপ করিয়া ছিলেন, হঠাৎ একটা কথা মনে হওয়ায় কৌতূহলী হইয়া জিজ্ঞাসা করিলাম, "আপনারা ক'জন থাকেন এখানে?"

সামান্য একটা প্রশ্নের উত্তর দিতে ভদ্রলোক কেন এত বিলম্ব করিলেন, কিছুই বুঝিতে না পারিয়া বিস্মিত হইলাম। বেশ একটু থামিয়া তিনি যেন অনেক কষ্টে বলিলেন, "আমি আর আমার স্ত্রী।"

"আর কেউ না।"

'না'---এবারও কথাটা যেন তাঁহার গলায় আটকাইয়া গেল।

হঠাৎ কেমন যেন একটা ভয়ে আমার বুক কাঁপিয়া উঠিল। যে লোকটিকে এতক্ষণ ধরিয়া অবজ্ঞা ও উপহাস করিয়াছি, তাহার দিকে শঙ্কিতভাবে দৃষ্টিপাত করিলাম। সৌম্য প্রশান্ত মূর্ত্তি, মুখে গাঢ় বেদনার ছায়া। কিন্তু এ সমস্তের তলায় আরও সাঙ্ঘাতিক কোন রহস্য ত থাকিতে পারে!

মাঠের মাঝে নির্জন নিঃসঙ্গ বাড়ী। চাপা অদ্ভুত ক্রন্দন-ধ্বনি। লোকটির অদ্ভুত অবিচলিত

ভাব। এ সমস্তই যেন গভীর কোন প্রহেলিকার নির্দ্দেশ দিতেছে।

বলিলাম, "এ রকম আওয়াজ আর হ'লে আমায় সারা রাত্রি ত জেগে কাটাতে হবে। যাই হোক, একটা তালা চাবি দিতে পারেন?"

"তালা চাবি?"

"হ্যাঁ, সাবধানের বিনাশ নেই মশাই। ভেতর থেকে দরজার কড়ায় লাগিয়ে রাখি। এই ধরুন, আপনাকেই বিশ্বাস কি! মাঠের মাঝে চমৎকার আড্ডা পেতে রেখেছেন। এখন রাত্রে লোক লাগিয়ে মেরে পুঁতে ফেললেও কেউ টের পাবে না। কিন্তু লাভ কিছু হবে না মশাই। একটা রিটার্ণ টিকেট আর টাকা দু'এক খুচরা আছে। বড়লোক হবে না কেউ তাতে।- -"

মনের স্পষ্ট আতঙ্কে বিচলিত হইয়া এমন আরও হয়ত বকিয়া যাইতাম। ভদ্রলোক বলিলেন, "আপনি ঘুমোন গে যান। অমন আওয়াজ আর হবে না।"

চটিয়া উঠিয়া বলিলাম, "হবে কি না হবে, আপনি ত তাও জানেন দেখছি। না মশাই, আপনি তালা এনে দেবেন ত দিন, নইলে এ বৃষ্টির মধ্যেই আমি বেরিয়ে পড়ব।"

"না না, তা বেরোতে হবে না। দেখি তালা কোথায় পাই।"

ভদ্রলোক হাত দিয়া ডিবিয়াটিকে বাঁচাইয়া আবার উঠান পার হইয়া গেলেন---পিছন হইতে বলিলাম, "কোথায় পাই নয়, পেতেই হবে।"

তালা সত্যই পাওয়া গেল। এবং ভিতর হইতে একদিকে খিল ও আর দিকে তালা দিয়া, টর্চ হাতে করিয়া কতকটা যেন নিশ্চিন্ত হইয়া বিছানায় বসিলাম।

আশ্চর্য্যের বিষয়, কান্নার আওয়াজ সত্যই আর নাই, মাঝে মাঝে অত্যন্ত চাপা সেই ধরণের যে আওয়াজ আসিতেছে, তাহা অত্যন্ত ক্ষণিক। বাতাসের উপদ্রব ছাড়া আর কিছু তাকে বলা যায় না। কিন্তু তবু প্রথমটা নিশ্চিন্ত হইতে পারিলাম না। এই থামিয়া যাওয়াটা আরও রহস্যময় লাগিতেছিল।

অনেকক্ষণ জাগিয়া ছিলাম, কিন্তু শেষ পর্য্যন্ত ঘুম আসিলই।

ঝড়-বৃষ্টির সহিত খুন-ডাকাতির একটা জড়ান অর্থহীন দুঃস্বপ্ন দেখিয়া যখন জাগিয়া উঠিলাম, তখন ভোর হইয়া গিয়াছে, দরজার ফাঁক দিয়া বাহিরের আলো দেখা যাইতেছে। আওয়াজের অভাবে বুঝিলাম, বৃষ্টি আর নাই।

সাহস করিয়া এবার দুধারেরই দরজা খুলিলাম।

বাহিরে আসিয়া দেখিলাম, বৃষ্টি থামিয়া গেলেও আকাশের মুখ ভার। যে কোন মুহূর্ত্তে আবার বর্ষণ সুরু করিতে পারে।

সকালেই একটা ট্রেণ আছে। সেটাকে কোনমতেই ছাড়া চলিবে না বুঝিয়া ভিজা কাপড় যেমন শুকাইয়াছিল, সেই অবস্থাতেই ব্যাগে ভরিয়া প্রস্তুত হইয়াছি, এমন সময়ে গৃহস্বামী আসিয়া দেখা দিলেন। রাত্রের চেয়ে এখন তাঁহাকে আরও যেন ক্লান্ত দেখাইতেছে। চোখের অবস্থা দেখিয়া সন্দেহ হয়, সমস্ত রাত্রি ঘুমাইতে তিনি পারেন নাই।

জিজ্ঞাসা করিলেন, "এখনি যাবেন?"

"আর থাকে মশাই! এক রাত্রে এক বচ্ছরের আয়ু কমে গেছে!"

তিনি কুণ্ঠিতভাবে বলিলেন, "সত্যি আপনার বড় কষ্ট হয়েছে, কিছুই করতে পারিনি!"

"বিনয়ের দরকার নেই মশাই। যা করেছেন তার জন্য কত প্রণামী লাগবে বলুন?"

ভদ্রলোকের মুখে গভীর বিস্ময় ও বেদনার চিহ্ন দেখিয়া একটু যেন অপ্রতিভ হইলাম এবার।

নিজেকে যেন সামলাইয়া লইয়া তিনি বলিলেন,---"কিছু লাগবে না! এখানে কিছু লাগে না।"

তবু দমিবার পাত্র আমি নই। বলিলাম, "মাঝে মাঝে এ চালও দরকার। আচ্ছা, তা-হ'লে আসি।"

ব্যাগটা তুলিয়া বাহিরে পা দিয়াছি, এমন সময়ে রাস্তার আওয়াজে চমকাইয়া উঠিলাম।

"রাম নাম সাচ্ হ্যায়!"

শহরের দিকের রাস্তা হইতে ছেলে-বুড়ো, স্ত্রী-পুরুষ মিলিয়া বিপুল এক জনতা ভীড় করিয়া এই দিকেই আসিতেছে। সঙ্গে মৃতদেহ না দেখিয়া বুঝিলাম, সৎকার শেষ করিয়া তাহারা এখন ফিরিবার মুখে।

কাছাকাছি আসিয়া সামনের শব-বাহকেরাই বোধ হয় আবার চীৎকার করিয়া উঠিল।

হঠাৎ চমকিত হইয়া ফিরিয়া তাকাইলাম। রাত্রে যে কাতর কান্নার শব্দ অমন রহস্যের স্বষ্টি করিয়াছিল, পিছনে আবার তাহাই শুনিতে পাওয়া গেল।

স্খলিত পদে, আলুথালু বেশে ভিতর হইতে একজন প্রৌঢ়া ছুটিয়া আসিতেছেন।

গৃহস্বামীর শান্ত সৌম্য মুখেও এখন যেন বেদনার ছায়া আরও গাঢ় হইয়াছে। চোখে অশ্রুর স্পষ্ট আভাষ।

উত্তেজিতভাবে কাতর স্বরে জিজ্ঞাসা করিলাম, "কি হয়েছে, বলুন? বলুন কি হয়েছে?"

শবযাত্রীর দল একেবারে কাছাকাছি আসিয়া পড়িয়াছে।

গৃহস্বামী স্তব্ধ পাষাণ-মূর্তির মত দাঁড়াইয়া আছেন। কোন কথা তাঁহার মুখ হইতে শোনা গেল না।

কিন্তু উত্তর আমার মিলিল। প্রৌঢ়া দরজার কাছে আসিয়া আছাড় খাইয়া পড়িয়াছেন। তাঁহার উচ্ছ্বসিত উন্মত্ত বিলাপ হইতে একটু একটু করিয়া আমার প্রশ্নের ভয়ঙ্কর উত্তর স্পষ্ট হইয়া উঠিল।

এই প্রৌঢ়-দম্পতির একটিমাত্র পুত্র কাল বিকালে মারা গিয়াছে। সমবেত লোকেরা দুর্য্যোগের রাত্রের মধ্যে তাহারই সৎকার করিয়া এখন ফিরিল।

# ছোট গল্পে রবীন্দ্রনাথ

"----এবং নৌকা ছাড়িয়া দিল,---বর্ষা-বিস্ফারিত নদী ধরণীর উচ্ছলিত অশ্রুরাশির মতো চারিদিকে ছল-ছল করিতে লাগিল, তখন হৃদয়ের মধ্যে অত্যন্ত একটা বেদনা অনুভব করিতে লাগিলেন---একটি সামান্য গ্রাম্যবালিকার করুণ মুখচ্ছবি যেন এক বিশ্বব্যাপী বৃহৎ অব্যক্ত মর্ম্মব্যথা প্রকাশ করিতে লাগিল। একবার নিতান্ত ইচ্ছা হইল ফিরিয়া যাই, জগতের ক্রোড়বিচ্যুত সেই অনাথিনীকে সঙ্গে করিয়া লইয়া আসি---কিন্তু তখন পালে বাতাস পাইয়াছে, বর্ষার স্রোত খরতর বেগে বহিতেছে, গ্রাম অতিক্রম করিয়া নদীকূলের শ্মশান দেখা দিয়াছে---এবং নদী প্রবাহে ভাসমান পথিকের উদাস হৃদয়ে এই তত্ত্বের উদয় হইল, জীবনে এমন কত বিচ্ছেদ, কত মৃত্যু আছে, ফিরিয়া ফল কী। পৃথিবীতে কে কাহার।"

'পোষ্ট মাষ্টারের' মত হৃদয়ের গভীর আবেদনে আর্দ্র গল্পের শেষে এই প্রায় অপ্রত্যাশিত নিষ্ঠুর মন্তব্যটি জুড়ে দেবার লোভ সম্বরণ করতে না পেরে রবীন্দ্রনাথ যদি গল্পটির আত্মাকে কিছু আঘাত ক'রে থাকেন, তাহ'লে তার ক্ষতিপূরণস্বরূপ সেই সঙ্গে মনে হয় তাঁর সমস্ত গল্প-সাহিত্যের পেছনকার দৃষ্টিভঙ্গিকেও আশ্চর্য্যভাবে ওই মন্তব্যে প্রকাশ করেছেন।

নদী যে দৃষ্টিতে তীরকে দেখে গল্প-রচয়িতা হিসেবে মানুষের অসংখ্য আনন্দ-বেদনা জড়ানো সংসার ও জীবন সম্বন্ধে তাঁরও সেই দৃষ্টি। লোকালয়-সংলগ্ন অথচ তা থেকে বিচ্ছিন্ন বিশাল বেগবান নদীর মতই একদিকে পরম অন্তরঙ্গ আর একদিকে একান্ত নির্লিপ্ত উদাসীনভাবে তিনি তাঁর গল্পে মানুষের খুঁটিনাটি থেকে বিরাট ও বিশেষ সমস্ত ঘটনা দেখে গেছেন। সে দেখার মধ্যে একদিকে যেমন আছে সুনিবিড় ঘনিষ্ঠতা ও ভালবাসা---তীরপ্রান্তবর্ত্তী স্থল-সংলগ্ন জীবনযাত্রার সঙ্গে নদীর চিরচঞ্চল ধারার যেমন সুগভীর সংযোগ,---তেমনি আবার আছে ক্ষণ পরিচয়ের পর নির্ব্বিকার, নির্লিপ্ত ঔদাসীন্য, যা এক এক সময় নিষ্ঠুরতার সামিল ব'লেই মনে হয়। নদীর স্রোতের মতই তিনি যেন তীরের অতি তুচ্ছ ঘটনাকেও অনুরাগের বেষ্টনে একবার নিবিড়ভাবে জড়িয়ে আবার অনায়াসে অকুণ্ঠিতভাবে ছেড়ে চলে যান। একদিন নদীর ধারে কঞ্চির ছিপ নিয়ে মাছ ধরতে বসা একটি ছেলের ছবিও তার কল্পনায় পরম আকর্ষণ হয়ে ওঠে আবার তার পর দিন কাঁঠালিয়া গ্রামের সমস্ত স্নেহ প্রেম অনুরাগের বন্ধন অনায়াসে ছিন্ন ক'রে সোনামণির অসমাপ্ত কাহিনী অবজ্ঞা ক'রে চিরকালের মত বিদায় নিয়ে যেতে তাঁর বাধে না।

তীরের সঙ্গে নদীর এই যে সম্পর্ক, শুধু রবীন্দ্রনাথের নয়, পৃথিবীর সমস্ত সার্থক গল্প সৃষ্টির মূল রহস্য বোধ হয় এরই মধ্যে নিহিত আছে। গল্পমাত্রেই বোধ হয় নদীর চোখে তীরের গল্প।

মানুষের কাহিনী বলবার সন্দেহজনক সৌভাগ্য যারা লাভ করেন নদীর মত এক মুহূর্ত্তে গভীরভাবে আপন ক'রে নিয়ে পর মুহূর্ত্তে নির্দ্দয়ভাবে ছেড়ে যাবার নিয়তি তাঁদের মেনে নিতেই হয়। ভালবাসায় বাঁধা পড়ে গেলে, সংসার পাতা হয়ত হ'তে পারে কিন্তু এক কাহিনী থেকে আর কাহিনীতে

নিশ্চিহ্ন হয়ে বয়ে যাবার শক্তি বা অবসর আর থাকে না।

যে যুগে তাঁর অজস্র বিচিত্র দানের প্রাচুর্য্যে বাংলা সাহিত্যকে রবীন্দ্রনাথ সবচেয়ে সমৃদ্ধ করেছেন---বিশেষ ক'রে তাঁর গল্প রচনার যা স্বর্ণময় যুগ, সে সময়ে রবীন্দ্রনাথ ঠিক মনে হয় নদীর মতই জীবনের কূল ছুঁয়ে যেতে যেতে তাঁর অসংখ্য অফুরন্ত গল্পের ছায়া ক্ষণে ক্ষণে ধারা-স্রোতে ফুটিয়ে তুলে ক্ষণে আবার বিস্মৃত হয়ে গেছেন। চিরচঞ্চল প্রবাহ ছাড়া এত অজস্র ছবি আর কোথাও পাওয়া সম্ভব নয়।

আশ্চর্য্যের কথা এই যে, রবীন্দ্রনাথের গল্প রচনার বেলায়, নদীর উপমাটা শুধু উপমা নয়, তার মধ্যে ইতিহাসগত সত্য আছে।

বাংলা সাহিত্য যখন তিনি সম্পূর্ণ নূতন, সম্পূর্ণ অপ্রত্যাশিত গল্পের সম্ভারে পূর্ণ ক'রে চলেছেন তখন নদীর বুকেই সত্যি তিনি ভাসমান। ১২৯৮ সাল থেকে তাঁর রচনায় গল্পের নূতন জোয়ারের সূত্রপাত হয়, বলা যায়। এ জোয়ার যখন এল তখন তিনি জমিদারীর তদারকী উপলক্ষে কখনও পদ্মার প্রশস্ত বক্ষে, কখনও কোন শীর্ণ শাখা নদীর মধ্যে বজরায় দিন কাটাচেছন।

নদীবক্ষে বাসের সঙ্গে তাঁর গল্প রচনার তারিখের এই মিল নেহাৎ অর্থহীন আকস্মিক ব্যাপার নয়, তার মধ্যে সুস্পষ্ট একটি সঙ্কেত আছে। রবীন্দ্রনাথের ছোট গল্প রচনার প্রেরণা সন্ধান করতে তাই আমাদের মনে হয় কোনো দূরদেশ বা শতাব্দীতে দুর্গম অভিযান করবার প্রয়োজন নেই। সে প্রেরণা স্বাভাবিকভাবে তাঁর এই নদী-সংশ্লিষ্ট জীবনের অধ্যায় থেকেই পাওয়া যায়। নদীর ওপরকার জীবনযাত্রাই সেদিন তাঁকে নিত্য নূতন গল্পের সূত্র জুগিয়েছে। মানুষের বিরাট বিস্তৃত জীবন-লীলা, গল্পের ছোট পরিসরে, খণ্ডিত অথচ স্বসম্পূর্ণভাবে দেখবার ভঙ্গি তিনি বজরার জানালা থেকেই শিখেছেন। ছোট গল্পে নিজের দেশের সাহিত্য থেকে তিনি কোন উৎসাহ পান নি বললেই হয়, কিন্তু বিদেশী সাহিত্যের কাছেও তাঁকে সে কারণে কিছু ধার করতে যেতে হয় নি।

সেদিক দিয়ে বিচার করলে রবীন্দ্রনাথের গল্পগুলি সত্যিই আশ্চর্য্য সৃষ্টি। বিষয়-বস্তু ও বক্তব্যের দিক দিয়ে সেগুলি সম্পূর্ণ বাংলার নিজস্ব জিনিষ। পঞ্চাশ বৎসর আগে, রবীন্দ্রনাথের মনকে প্রভাবান্বিত করতে পারে এমন কোনো বিদেশী সাহিত্যে, সে-গল্পগুলির তুলনা পাই না। অথচ বাংলা সাহিত্যেও এ সমস্ত গল্পের কোনো বংশ পরিচয় নেই। এ গল্পগুলির উৎস সন্ধান করতে তাই নদীর ধারা অনুসরণ করা ছাড়া আমাদের গতি নেই।

পদ্মা-প্রবাসের এই দিনগুলি তাঁর মনকে কি ভাবে প্রভাবান্বিত করেছে ও তাঁর দৃষ্টিভঙ্গিকে কি নূতন রূপান্তর দিয়েছে সেই সময়কার 'ছিন্নপত্র'গুলি পড়লেই তার পরিচয় পাওয়া যাবে। তাঁর গল্পের প্রেরণা সম্বন্ধে নিজেই সেখানে তিনি যেকথা লিখেছেন তা আমাদের এই ধারণাকেই সমর্থন করে।

'মেঘ ও রৌদ্র' গল্পটির সূত্রপাত সম্বন্ধে তাঁর বহুবার উদ্ধৃত চিঠিখানি আর একবার এখানে তুলে দিতে চাই না। শুধু এইটুকুই এই প্রসঙ্গে বললে যথেষ্ট হবে যে, পদ্মার বক্ষ থেকে বোটের জানালার ফাঁক দিয়ে নিত্য পরিবর্ত্তনশীল তীরের জীবনের যে ছোট ছোট টুকরো তিনি দেখেছেন, তাই সেদিন তাঁর বেগবান কল্পনাকে নতুন নতুন গল্প-বয়নের খেই জুগিয়েছে।

কে জানে পদ্মাতীরের কোন এক প্রান্তে খেলাচছলে ছিপ-ফেলতে-বসা কোন একটি মেয়ে সেদিন তাঁর কল্পনায় কি খেয়ালে মুখের ভাষা হারিয়ে সুভারূপে চিরন্তন নির্ব্বাক বেদনার মূর্ত্তি হয়ে উঠেছে, কে জানে কোথায় গাছের গুঁড়ি নিয়ে খেলায় রত ক'টি গ্রামের ছেলের ভেতর থেকে কৈশোরের সমস্ত অনাদর অবহেলা ও অবিচারের বেদনা নিয়ে ফটিক আমাদের হৃদয়ের মধ্যে ছুটি চেয়েছে।

রবীন্দ্রনাথের সে যুগ বা পরেকার সব গল্পই তা ব'লে বাস্তবিক নদীর তীরে দেখা জীবনের গল্প নয়। তা হওয়াও অসম্ভব। নানা বিচিত্র আবেষ্টনে নানা বিভিন্ন রূপ নিয়ে তাঁর গল্পগুলি

গড়ে উঠেছে। সে গল্পের দৃষ্টিভঙ্গি বিশেষ ক'রে পদ্মাতীরের হ'লেও তার ক্ষেত্র সমস্ত বাংলা-দেশময় বিস্তৃত। এই গল্পগুলির মধ্যেই বাংলা-দেশকে আমরা প্রথম দেখতে পাই, দেখতে পাই তার বৈশিষ্ট্য ও সমগ্রতায়।

সত্যি কথা বলতে গেলে বাংলাদেশকে রবীন্দ্র-নাথের এই গল্পগুলির আগে কোথাও সাহিত্যের আয়নায় দেখবার সুযোগ আমরা পাইনি। বঙ্কিম-চন্দ্র বাঙালীকে তাঁর নিজের মনোমত দেশাত্মবোধ শেখাতে চেয়েছিলেন কিন্তু দেশকে সাহিত্যের আয়নায় সম্পূর্ণ ক'রে দেখতে না পেলে সত্যিকার কোনো আত্মবোধ সম্ভব ব'লেই আমাদের মনে হয় না। রবীন্দ্রনাথের আগে দেশকে আমরা দেখতেই পাইনি,---না পেয়েছি তার প্রাকৃতিক রূপ, না তার হৃদয়ের।

বঙ্কিমচন্দ্রে ও তাঁর সমকালীন লেখকদের রচনায় প্রাকৃতিক বর্ণনা আছে, কিন্তু সে বর্ণনায় বাংলার নিজস্ব রূপটি মেলে না। সে বর্ণনায়,---

"তখন পূর্ণ বর্ষায় বাংলাদেশের চারিদিকেই ছোটবড় আঁকাবাঁকা সহস্র জলময় জাল বিস্তীর্ণ হইয়া পড়িয়াছে। সরল শ্যামল বঙ্গভূমির শিরা উপশিরাগুলি পরিপূর্ণ হইয়া তরুলতা তৃণগুল্ম ঝোপঝাড় ধান পাট ইক্ষুতে দশদিকে উন্মত্ত যৌবনের প্রাচুর্য্য যেন একবারে উদ্দাম উচ্ছৃঙ্খল হইয়া উঠিয়াছে।

শশিভূষণের নৌকা সেই সমস্ত সঙ্কীর্ণ বক্র জলস্রোতের মধ্য দিয়া চলিতে লাগিল। জল তখন তীরের সহিত সমতল হইয়া গিয়াছে। কাশবন শরবন এবং স্থানে স্থানে শস্যক্ষেত্র জলমগ্ন হইয়াছে। গ্রামের বেড়া, বাঁশঝাড় ও আম-বাগান একেবারে জলের অব্যবহিত ধারে আসিয়া দাঁড়াইয়াছে---দেবকন্যারা যেন বাংলাদেশের তরু-মূলবর্ত্তী আলবালগুলি জলসেচনে পরিপূর্ণ করিয়া দিয়াছেন।

যাত্রার আরম্ভকালে স্নানচিক্কণ বনশ্রী রৌদ্রে উজ্জ্বল হাস্যময় ছিল, অনতিবিলম্বেই মেঘ করিয়া বৃষ্টি আরম্ভ হইল। তখন যেদিকে দৃষ্টি পড়ে সেই দিকই বিষণ্ন এবং অপরিচ্ছন্ন দেখাইতে লাগিল। বন্যার সময়ে গোরুগুলি যেমন জলবেষ্টিত মলিন পঙ্কিল সঙ্কীর্ণ গোষ্ঠ-প্রাঙ্গণের মধ্যে ভিড় করিয়া করুণনেত্রে সহিষ্ণুভাবে দাঁড়াইয়া শ্রাবণের ধারাবর্ষণে ভিজিতে থাকে, বাংলাদেশ আপনার কর্দ্দমপিচ্ছিল ঘনসিক্ত রুদ্ধ জঙ্গলের মধ্যে মূক বিষণ্ন মুখে সেইরূপ পীড়িতভাবে অবিশ্রাম ভিজিতে লাগিল। চাষীরা টোকা মাথায় দিয়া বাহির হইয়াছে, স্ত্রীলোকেরা ভিজিতে ভিজিতে বাদলার শীতলবায়ুতে সঙ্কুচিত হইয়া কুটীর হইতে কুটীরান্তরে গৃহকার্য্যে যাতায়াত করিতেছে ও পিছল ঘাটে অত্যন্ত সাবধানে পা ফেলিয়া সিক্তবস্ত্রে জল তুলিতেছে, এবং গৃহস্থ পুরুষেরা দাওয়ায় বসিয়া তামাক খাইতেছে, নিতান্ত কাজের দায় থাকিলে কোমরে চাদর জড়াইয়া জুতা-হস্তে ছাতিমাথায় বাহির হইতেছে। অবলা রমণীর মস্তকে ছাতি এই রৌদ্রদগ্ধ বর্ষাপ্লাবিত বঙ্গদেশের সনাতন পবিত্র প্রথার মধ্যে নাই।"

কিম্বা,---

"বাহিরেও অত্যন্ত গুমট্, দুপ্রহরের সময় খুব এক পসলা বৃষ্টি হইয়া গিয়াছে। এখনো চারিদিকে মেঘ জমিয়া আছে। বাতাসের লেশমাত্র নাই। বর্ষায় ঘরের চারিদিকে জঙ্গল এবং আগাছাগুলা অত্যন্ত বাড়িয়া উঠিয়াছে, সেখান হইতে এবং জলমগ্ন পাটের ক্ষেত হইতে সিক্ত উদ্ভিজ্জের ঘন গন্ধবাষ্প চতুর্দ্দিকে একটি নিশ্চল প্রাচীরের মতো জমাট হইয়া দাঁড়াইয়া আছে। গোয়ালের পশ্চাদ্বর্ত্তী ডোবার মধ্য হইতে ভেক ডাকিতেছে এবং ঝিল্লিরবে সন্ধ্যার নিস্তব্ধ আকাশ একেবারে পরিপূর্ণ।

অদূরে বর্ষার পদ্মা নবমেঘচ্ছায়ায় বড়ো স্থির ভয়ঙ্কর ভাব ধারণ করিয়া চলিয়াছে। শস্যক্ষেত্রের অধিকাংশই ভাঙ্গিয়া লোকালয়ের কাছাকাছি আসিয়া পড়িয়াছে। এমন কি ভাঙনের ধারে দুই চারিটা আম কাঁঠাল গাছের শিকড় বাহির হইয়া দেখা দিয়াছে, যেন তাহাদের নিরুপায় মুষ্টির প্রসারিত অঙ্গুলিগুলি শূন্যে একটা-কিছু অন্তিম অবলম্বন আঁকড়িয়া ধরিবার চেষ্টা করিতেছে।"

এ ধরণের ছবিও আমরা কখন পেয়েছি ব'লে মনে পড়ে না।

শুধু দেশের বাইরের ছবি নয়, তার অন্তরের ছবিও প্রথম বিস্তারিতভাবে রবীন্দ্রনাথের গল্পগুলির মধ্যেই ফুটে ওঠে বললে কোন পূর্ব্বতন সাহিত্য-নায়কের প্রতি অবজ্ঞা প্রকাশ করা হয় ব'লে মনে হয় না।

বাংলাদেশে ইতিপূর্ব্বে সামাজিক উপন্যাস কয়েকটি রচিত হয়েছে, সামাজিক নানা নক্সাতেও বাঙালীকে তার কয়েকটি বিশেষত্বে চিত্রিত করবার চেষ্টা হয়েছে কিন্তু সে সবও যেন বাইরের পোষাকের চিত্র। তা ছাড়া সে চিত্রে সহানুভূতির স্পর্শের চেয়ে বিদ্রূপের আঘাতই বেশী। যা বিসদৃশ তাই তখন প্রধানতঃ দৃষ্টি আকর্ষণ করেছে সাধারণ দর্শকের ; যা সহজ অথচ বাংলার অন্তরের সত্যকার রূপ তা দেখবার মত দরদী প্রতিভা তখনও দেখা দেয়নি।

রবীন্দ্রনাথই বাংলার এই এতদিনকার অনাবিষ্কৃত হৃদয়ের যেন প্রথম সন্ধান দিলেন। আজ আমাদের কাছে সে সময়কার গল্পগুলি কিছু পরিমাণে ভাবপ্রবণতার আতিশয্যদুষ্ট হয়ত মনে হ'তে পারে কিন্তু গল্পগুলির বিকাশ যেমনই হোক তার চরিত্রগুলি যে আমাদের এই বাংলাদেশের নিজস্ব তা কৃতজ্ঞচিত্তে আমরা স্বীকার না ক'রে পারব না।

কন্যাদায়গ্রস্ত অত্যাচারিত পিতার দুঃখের কাহিনী আমাদের কাছে আজ হয়ত মামুলি হয়ে গেছে কিন্তু 'দেনা পাওনা'য় বৃদ্ধ রামসুন্দর আর তাঁর কন্যা নিরুপমা, রায় বাহাদুর ও তাঁর উপযুক্ত সহধর্ম্মিণী যে সে সমস্ত গল্পের মূল প্রেরণা হিসাবে চিরকাল অমর হয়ে থাকবে এ বিষয়ে কোন সন্দেহ আমাদের নেই।

উলাপুর গ্রামের পোষ্ট মাষ্টার, সত্যবদ্ধ বিষয়-বুদ্ধিহীন রামকানাই, শশিভূষণ ও রাধামুকুন্দ, বৈদ্যনাথ ও মোক্ষদাসুন্দরী, হিমাংশু ও বনমালী, চন্দরা ছিদাম ও দুখিরাম এবং তাদের মত আরো অগণিত চরিত্রের সঙ্গে রবীন্দ্রনাথের গল্পেই আমরা প্রথম সাহিত্যের ভেতরে পরিচিত হ'লাম। তাদের আমরা প্রতিদিন প্রতিবেশী হিসেবে হয়ত দেখেছি জীবনের নানা কাজে, তাদের সঙ্গে নানা সম্পর্কে হয়ত আমরা জড়িত তবু সাহিত্যের দৃষ্টি তাদের ওপর পড়বার আগে তাদের সত্যকার রূপ আমাদের কাছে সম্পূর্ণভাবে ফুটে ওঠা সম্ভব ছিল না।

বাংলাদেশকে রবীন্দ্রনাথ সকল দিক দিয়েই আমাদের চিনিয়েছেন, বিশেষ ক'রে চিনিয়েছেন তাঁর গল্পগুলির ভেতর দিয়ে। মজার কথা এই যে, বিশ্বপ্রেমের অভিযোগে যখন বাংলা-সাহিত্যের খাতা থেকে তাঁর নাম কেটে দেওয়ার মত উৎসাহী লোকের অভাব হয় নি, সত্যিকার বাংলাদেশাত্ম-বোধের ভূমিকা তিনিই তখন প্রথম করেছেন বাংলাকে আমাদের মানসগোচর ক'রে। তাঁর হৃদয় যদি বিশ্বকে আশ্রয় দেবার মত বিরাট হয় সেটা হয়ত তাঁর অপরাধ, কিন্তু বিশ্বের জন্য হৃদয় উন্মুক্ত রাখা সত্ত্বেও বাংলাদেশকে তাঁর চেয়ে গভীরভাবে ভালবেসে কে তার সূক্ষ্মাতিসূক্ষ্ম এবং সমগ্র রূপ এমনভাবে ধারণা যে করেছে তাও জানি না।

সবচেয়ে আশ্চর্য্যের কথা এই যে, রবীন্দ্রনাথের অধিকাংশ গল্পে যাদের সুখ-দুঃখ আশা-আকাঙ্ক্ষা আঘাত-বেদনার ইতিহাস আমরা পাই তারা কেউই সমৃদ্ধি ও প্রতিপত্তির দিক দিয়ে তাঁর নিজের শ্রেণীর নয়। তারা অধিকাংশ ক্ষেত্রেই হয় ঈশান মজুমদারের মত কোন অখ্যাত ষ্টীমার ঘাটের নগণ্য কর্ম্মচারী, নয় উলাপুরের মত সামান্য পোষ্টাফিসের পোষ্টমাষ্টার। তারা সাধারণতঃ নিবারণের মত আফিসের সামান্য চাকরে বা শশিভূষণের মত ব্রীফ্-হীন উকিল। তারা বড় জোর কৈলাসচন্দ্রের মত হৃতগৌরব নয়ানজোড়ের জমিদার বাড়ির 'একটি নির্ব্বাপিত বাবু'---এবং তাঁর জীবনের যে কাহিনী, তাতে আভিজাত্য ও সম্পদের আড়ম্বরের করুণ অথচ হাস্যাস্পদ দিকটাই পরিস্ফুট।

শ্রেণী-বোধমুক্ত বলতে ঠিক যে রকম মন আজকের দিনে আমরা বুঝি তা হয়ত রবীন্দ্রনাথের ছিল না, থাকা সম্ভবও নয়, কিন্তু মানুষকে শ্রেণী, সমাজ, জাতি, ধর্ম্ম, বর্ণ সব কিছুর আবরণ সরিয়ে দেখাবার মত অন্তর্দৃষ্টি তাঁর ছিল ব'লে কোনদিন তাঁর রচনায় কোন সঙ্কীর্ণতার সুদূর ছায়াও পড়েনি, কোন শ্রেণী বা দলগত স্বার্থের আভাষ পর্য্যন্ত তাঁর লেখায় কোথাও কখন উঁকি দেয়নি। তিনি মাঠে ঘাটে গামে নগরে ধূলায় জলে রোদে কাদায় সব

স্তরের সব মানুষের সঙ্গে পরম আত্মীয়ের মত মিশে গেছেন, কোথাও কোন ভেদ থাকেনি। তিনি যখন দিনমজুর দুখিরাম ও ছিদাম রুই-এর কথা লিখতে বসেন, কি 'একরাত্রির' সম্ভব অসম্ভবের কিনারায় দোদুল্যমান কয়েকটি স্বপ্নোজ্জ্বল মুহূর্ত্তের নায়ক দরিদ্র স্কুল মাষ্টারের মনের কথা বলেন তখন মনে পড়ে কি যে জোড়াসাঁকোয় তাঁর বাড়ি, মনে পড়ে কি যে বাংলায় তাঁদের বনিয়াদী জমিদারী? সত্যি এ সব তাঁরও বাহ্য পরিচয়, অন্তরে তিনি এ সমস্ত থেকে অনেক দূরে, সব কিছুর বাইরে। তা না হ'লে তারাপদর মত সেই চিরযাবাবর ছেলেটিব অন্তরে অমন ক'রে প্রবেশ করতে তিনি বোধ হয় পারতেন না এবং 'দুর্বুদ্ধি'র মত গল্পের কল্পনাকে আমলই দিতেন না।

শ্রেণী-সচেতনতার একটা অপবাদের ক্ষীণ ঢেউ রবীন্দ্রনাথের কাণেও কোন রকমে তাঁর শেষ জীবনে বোধ হয় পৌঁচেছিল। অত্যন্ত দুঃখের সঙ্গে তাই তিনি নিজে এক জায়গায় লিখে গেছেন,---

"এখানেই আমার শেষ কথাটা বলে নিই। আমার রচনায় যাঁরা মধ্যবিত্ততাব সন্ধান ক'রে পাননি ব'লে নালিশ করেন তাঁদের কাছে আমার একটা কৈফিয়ৎ দেবার সময় এল। পলিমাটি কোনো স্থায়ী কীর্ত্তির ভিত বহন করতে পারে না। বাংলার গাঙ্গেয় প্রদেশে এমন কোনো সৌধ পাওয়া যায় না যা প্রাচীনতার স্পর্ধা করতে পারে। এ দেশের আভিজাত্য সেই শ্রেণীর। আমরা যাদের বনেদি বংশীয় বলে আখ্যা দিই তাদের বনেদ বেশি নিচে পর্যন্ত পৌঁছয়নি। এরা অল্পকালের পরিসরের মধ্যে মাথা তুলে ওঠে তারপরে মাটির সঙ্গে মিশিয়ে যেতে বিলম্ব করে না। এই আভিজাত্য সেই জন্য একটা আপেক্ষিক শব্দ মাত্র। তার সেই ক্ষণভঙ্গুর ঐশ্বর্যকে বেশি উচ্চে স্থাপন করা বিড়ম্বনা, কেন না সেই কৃত্রিম উচ্চতা কালের বিদ্রূপের লক্ষ্য হয় মাত্র। এই কারণে আমাদের দেশের অভিজাত বংশ তার মনোবৃত্তিতে সাধারণের সঙ্গে অত্যন্ত স্বতন্ত্র হতে পারে না। একথা সত্য এই স্বল্পকালীন ধন-সম্পদের আত্ম-সচেতনতা অনেক সময়েই দুঃসহ অহঙ্কারের সঙ্গে আপনাকে জনসম্প্রদায় থেকে পৃথক রাখবার আড়ম্বর করে। এই হাস্যকর বক্ষস্ফীতি আমাদের বংশে অন্তত আমাদের কালে একেবারেই ছিল না। কাজেই আমরা কোনো দিন বড়লোকের প্রহসন অভিনয় করিনি। অতএব আমার মনে যদি কোনো স্বভাবগত বিশেষত্বের ছাপ পড়ে থাকে তা বিত্তপ্রাচুর্য কেন বিত্তগচ্ছলতারও নয়। তাকে বিশেষ পরিবারের পূর্বাপর সংস্কৃতির মধ্যে ফেলা যেতে পারে এবং এ রকম স্বাতন্ত্র্য হয়তো অন্য পরিবারেও কোনো বংশগত অভ্যাসবশত আত্ম-প্রকাশ করে থাকে। বস্তুত এটা আকস্মিক। আশ্চর্য এই যে সাহিত্যে এই মধ্যবিত্ততার অভিমান সহসা অত্যন্ত মেতে উঠেছে। কিছুকাল পূর্বে "তরুণ" শব্দটা এই রকম ফণা তুলে ধরেছিল। আমাদের দেশে সাহিত্যে এই রকম জাতে ঠেলাঠেলি আরম্ভ হয়েছে হালে। আমি যখন মস্কৌ গিয়েছিলুম, চেকভের রচনা সম্বন্ধে আমার অনুকূল অভিরুচি ব্যক্ত করতে গিয়ে হঠাৎ ঠোক্কর খেয়ে দেখলুম, চেকভের লেখায় সাহিত্যের মেল বন্ধনে জাতিচ্যুতি দোষ ঘটেছে সুতরাং তাঁর নাটক ষ্টেজের মঞ্চে পংক্তি পেল না। সাহিত্যে এই মনোভাব এত বেশি কৃত্রিম যে শুনতে পাই এখন আবার হাওয়া বদল হয়েছে। এক সময়ে মাসের পর মাস আমি পল্লীজীবনের গল্প রচনা করে এসেছি। আমার বিশ্বাস এর পূর্বে বাংলা সাহিত্যে পল্লীজীবনের চিত্র এমন ধারাবাহিক ভাবে প্রকাশ হয়নি। তখন মধ্যবিত্ত শ্রেণীর লেখকের অভাব ছিল না, তাঁরা প্রায় সকলেই প্রতাপ সিংহ বা প্রতাপাদিত্যের ধ্যানে নিবিষ্ট ছিলেন। আমার আশঙ্কা হয় এক সময়ে গল্পগুচ্ছ বুর্জোয়া লেখকের সংসর্গদোষে অসাহিত্য ব'লে অস্পৃশ্য হবে। এখনি যখন আমার লেখার শ্রেণী নির্ণয় করা হয় তখন এই লেখাগুলির উল্লেখমাত্র হয় না, যেন ওগুলির অস্তিত্বই নেই। জাতে ঠেলাঠেলি আমাদের রক্তের মধ্যে আছে তাই ভয় হয় এই আগাছাটাকে উপড়ে ফেলা শক্ত হবে।

কিছুকাল থেকে আমি দুঃসহ রোগ-ভোগ করে আসছি সেই জন্য যদি ব'লে বসি যাঁরা আমার শুশ্রূষায় নিযুক্ত তাঁরাও মুখে কালো রঙ মেখে অস্বাস্থ্যের বিকৃত চেহারা ধারণ করে এলে তবেই সেটা আমার পক্ষে আরামের হোতে পারে তাহলে মনোবিকারের আশঙ্কা কল্পনা করতে হবে। প্রকৃতির মধ্যে একটা নির্মম প্রসন্নতা আছে। ব্যক্তিগত জীবনে অবস্থার বিপ্লব ঘটে কিন্তু তাতে এই বিশ্বজনীন দানের মধ্যে বিকৃতি ঘটে না; সেই আমাদের সৌভাগ্য তাতে যদি আপত্তি করার একটা দল পাকাই তাহলে বলতে হয় যাঁরা নিঃস্ব তাঁদের জন্যে মরুভূমিতে উপনিবেশ স্থাপন করা উচিত নইলে তাঁদের মনের তুষ্টি অসম্ভব। নিঃস্ব শ্রেণীর পাঠকদের জন্য সাহিত্যেও কি মরু-উপনিবেশ স্থাপন করতে হবে ?''

রবীন্দ্রনাথের কৈফিয়ৎটা একটু দীর্ঘভাবে উদ্ধৃত করলাম বটে, কিন্তু তা আমাদের বক্তব্যের সম্পূর্ণ সমর্থনের জন্যে নয়। বরঞ্চ এই কৈফিয়ৎটি সরল সত্যের খানিকটা ভুল ওকালিতির একটা উদাহরণ বলা যেতে পারে। রবীন্দ্রনাথ প্রথমতঃ অভিযোগটা অত্যন্ত ভুল শুনেছেন এবং তার যা জবাব দিয়েছেন তা যুক্তির দিক দিয়ে একটু কাঁচা।

প্রথমতঃ অভিযোগ যদি কিছু থাকেই তা-মধ্যবিত্ততা সম্পর্কে মোটেই নয়, দ্বিতীয়তঃ তাও যদি হয়, তাহ'লেও বাংলাদেশের নরম মাটিতে কোন বনেদ কায়েমী হয় না ব'লে এখানে বনিয়াদী মনও ভালোভাবে গজায় না, বাংলার স্বল্পায়ু অভিজাত শ্রেণীর স্বপক্ষে এ যুক্তি বেশ দুর্ব্বলই বলতে হয়। কৈফিয়ৎ যেমনই হোক, রবীন্দ্রনাথের নিজের বেলা কোন নালিশই সত্যি খাটে না একথা কেউ অস্বীকার করতে পারে না।

রবীন্দ্রনাথ তাঁর গল্পে, বিশেষ ক'রে প্রথম যুগের গল্পে, শুধু আমাদের হৃদয় স্পর্শ করবার চেষ্টাই একান্তভাবে করেছেন। দীন দরিদ্র অসহায় উৎপীড়িতের কথা তাই যখন তিনি লিখেছেন তখন আমাদের মন সমবেদনায় সহানুভূতিতে আর্দ্র ক'রে তুললেও এই সমস্ত ব্যর্থ বেদনাময় জীবনের পেছনে বিরাট বিশ্বব্যাপী অন্যায় সমাজ-ব্যবস্থার কি অচেতন অবিচার থাকতে পারে সে সম্বন্ধে কোন ইঙ্গিত অবশ্য তিনি করতে পারেন নি। তাঁর করুণ কাহিনী নেহাৎ ব্যক্তিগত জীবনকে কেন্দ্র ক'রেই প্রদক্ষিণ করে। আমাদের চোখে একটু জল এনেই যেন তার ছুটি। তার বেশী আর কোন দায়িত্বের কথা সেদিন রবীন্দ্রনাথ নিজেই জানতেন না। নগণ্য এক ষ্টিমার-ঘাটার ততোধিক নগণ্য এক কেরাণীবাবু ঈশানচন্দ্র যখন মেয়ের বিয়েতে যাবার ছুটি পান না, এবং তাঁর সেই অপ্রশস্ত টিনের ঘরের চারিদিকের পাটের বস্তার মাঝখানে নিতান্ত সঙ্কীর্ণ দায়ে-সারা গৃহস্থালীর স্থানটুকু মেয়ে জামাইয়ের অপ্রত্যাশিত আগমনের আনন্দে যখন দু'দিনের জন্যে উৎসবমুখর হয়ে আবার চিরদিনের মত অন্ধকার হয়ে যায়, তখন এই ভাগ্যহীন প্রৌঢ় কেরাণীর জন্যে আমাদের যে গভীর দীর্ঘনিশ্বাস পড়ে তার পেছনে অত্যন্ত অস্পষ্ট কোন উত্তাপ যদি থাকে, তা সেই নিষ্ঠুর নিয়তি ছাড়া আর কারও বিরুদ্ধে নয়---যে নিয়তি এই স্নেহকাতর পিতাকে এই নিঃসঙ্গ প্রবাসে দুবেলা মাল ওঠানো নামানো এবং টিকিট বিক্রয়ের মত অতি সামান্য মাইনের কাজে নিযুক্ত থাকতে বাধ্য করে, যে নিয়তির বিরুদ্ধে কোন প্রতিবাদ নিষ্ফল। নিয়তি ছাড়া এ গল্পে বিরাগ যদি আর কারুর ওপর হয় তাহ'লে সেই হেড অফিসের সাহেবের ওপর যে ঈশানচন্দ্রের ছুটি মঞ্জুর করে না, এবং এ গল্পের শেষে মনে যে ব্যথাটি জমে উঠে তা এমন যে, কোন মতে, ঈশানচন্দ্র হঠাৎ একটা লটারির টিকিট পেয়ে বড়লোক হয়ে বাড়ি ফিরে গিয়ে ঘটা ক'রে জামাই-মেয়ে আনিয়ে উৎসব করতে পারলেই বোধ হয় জুড়িয়ে যায়।

গল্প হিসেবে তা ব'লে 'সমাপ্তি'র কোন খুত ধরবার আছে ব'লে মনে করবার ধৃষ্টতা আমাদের নেই। ঈশানচন্দ্রের জীবনে টিনের ঘরের সেই মেয়ে-জামাই নিয়ে কটি অপ্রত্যাশিত উৎসবের দিন এবং নিরানন্দ সঙ্কীর্ণ ঘরে দিনের পর দিন তার সেই নিয়মিত মাল ওজন করবার করুণ চিত্র এমন একটি

রসের স্তরে উত্তীর্ণ যা আর কোন জিজ্ঞাসার তোয়াক্কা রাখে না।

শুধু নিয়তির বিরুদ্ধে নয়, রবীন্দ্রনাথের লেখনী আরো অনেক গল্পে অন্যায় অবিচার অত্যাচারের বিরুদ্ধে নির্ভীকভাবে কখনও শাণিত বিদ্রূপে, কখনও জ্বালাময় প্রতিবাদে দীপ্ত হয়ে উঠেছে। মেঘ ও রৌদ্র, দুর্বুদ্ধি প্রভৃতি গল্পের মধ্যে যে তেজোদৃপ্ত নির্ভীক লেখনীর সাক্ষাৎ পাই তাকে শ্রদ্ধা আপনা হ'তেই করতে হয়। কিন্তু এ সমস্ত গল্পের সমস্ত বিদ্রোহই এমন অত্যাচার অবিচারের বিরুদ্ধে যা সাধারণতঃ ব্যক্তিগত ও কখন কখন অস্পষ্টভাবে জাতিগত।

এ সমস্ত গল্পগুলি আমাদের সম্পদ, আমাদের সুপ্ত আত্মসম্মানবোধ জাগ্রত করার অভিযানে রবীন্দ্রনাথের এই সমস্ত রচনার দাম যে কত তার হিসাব এখনও হয় নি। কিন্তু সত্যের খাতিরে একথাও স্বীকার করতে হয় যে, গভীর বিশেষ একটি দৃষ্টি, সাধারণ মানুষের বর্তমান যুগের করুণ ব্যর্থতার কাহিনীকে যা স্বতন্ত্র একটি কাঠাম দেয় ও বিশেষ একটি ইঙ্গিত তার মধ্যে সঞ্চারিত ক'রে রাখে, তাঁর রচিত গল্পে তার সত্যি অভাব আছে।

রবীন্দ্রনাথের গল্প সম্বন্ধে আলোচনা করতে বসলে তাঁর ভাষার কথা এড়িয়ে যাওয়া অসম্ভব। এ ভাষা তাঁর গল্পের শুধু বাহন নয়, অনেক গল্পের প্রাণ।

তাঁর এ ভাষাকে আমরা চেষ্টা ক'রে বঙ্কিম-প্রবর্তিত ভাষার ধারার সঙ্গে সম্পর্কিত ক'রে দেখাতে পারি কিন্তু সে সম্পর্ক সত্যি এত ক্ষীণ যে এক এক সময়ে তাতে অবিশ্বাস আসে। মনে হয় রবীন্দ্রনাথ নিজেই যেন এ ভাষা নিজের মধ্য থেকে উদ্ভাবন ক'রে তুলেছেন, আগের ধারার সঙ্গে তাঁর যোগটা বাহ্যিক মাত্র।

'সারা জীবন', বিশেষ ক'রে জীবনের গত পঞ্চাশ বৎসর ধরে, তাঁর হাতে বাংলা ভাষার বহু পরিবর্তন হয়েছে। প্রশস্ত থেকে প্রশস্ততর, খরধার থেকে আরো খরধার প্রবাহ-পথে তিনি এ ভাষাকে নিয়ে গেছেন। তাঁর হাতেই বাংলা ভাষা একে একে তার সমস্ত আড়ষ্টতার শৃঙ্খল থেকে মুক্তি পেয়েছে।

আজ বাংলা ভাষাকে যেখানে তিনি নিয়ে এসেছেন সেখান থেকে দীর্ঘ অতীতের পথের দিকে তাকিয়ে এই অসামান্য কীর্তিতে যেমন অবাক হ'তে হয় তেমনি হ'তে হয় এই কথা ভেবে যে, সেই সুদূর সূচনার দিনেও তাঁর ভেতর ভাষার যে অপরূপ শক্তি ছন্দ জ্ঞান দেখা যায় তার উৎপত্তি কোথায়।

বঙ্কিমচন্দ্রের মধ্যে গদ্যের বেগবত্তা আমরা পাই নি এমন নয়, কিন্তু তাকে সম্পূর্ণ অকৃত্রিম বলতে বোধ হয় বাধে। কিন্তু গল্পের সেই প্রথম যুগেই 'নিশীথে', 'ক্ষুধিত পাষাণ' এমন কি 'রাজপথের' মত গল্পেও রবীন্দ্রনাথের ভাষা যেন জীবন্ত স্রোত হয়ে উঠেছে। শব্দগত অর্থ ছাড়িয়ে সাধারণ বিন্যাসগত ভঙ্গিকে অতিক্রম ক'রে তখনই তার মধ্যে গদ্য-কাব্যের সঙ্গীতময়তার সঙ্কেত যেন দেখা দিয়েছে।

সেই অন্তহীন শুভ্র বালির চরের উপর যখন অজস্র অবারিত উদ্ভাসিত জ্যোৎস্না একেবারে আকাশের সীমান্ত পর্য্যন্ত প্রসারিত হইয়া গেল—তখন মনে হইল যেন জনশূন্য চন্দ্রালোকের অসীম স্বপ্নরাজ্যে কেবল আমরা দুইজন ভ্রমণ করিতেছি। একটি লাল শাল মনোরমার মাথার উপর হইতে নামিয়া তার মুখখানি বেষ্টন করিয়া তার শরীরটি আচ্ছন্ন নিস্তব্ধতা যখন নিবিড় হইয়া আসিল, কেবল একটি সীমাহীন দিশাহীন শুভ্রতা এবং শূন্যতা ছাড়া যখন আর কিছুই রহিল না তখন মনোরমা ধীরে ধীরে হাতটি বাহির করিয়া আমার হাত চাপিয়া ধরিল; অত্যন্ত কাছে আসিয়া সে যেন তাহার সমস্ত শরীর মন, জীবন যৌবন আমার উপর বিন্যস্ত করিয়া নিতান্ত নির্ভর করিয়া দাঁড়াইল। পুলকিত উদ্বেলিত হৃদয়ে মনে করিলাম, ঘরের মধ্যে কি যথেষ্ট ভালোবাসা যায়? এইরূপ অনাবৃত অবারিত অনন্ত আকাশ নহিলে কি দুটি মানুষকে কোথায় ধরে? তখন মনে হইল আমাদের ঘর নাই, দ্বার নাই, কোথাও ফিরিবার নাই, এমনি করিয়া হাতে হাতে ধরিয়া গম্যহীন পথে, উদ্দেশ্যহীন ভ্রমণে,

চন্দ্রালোকিত শূন্যতার উপর দিয়া অবারিত ভাবে চলিয়া যাইব।

এইরূপে চলিতে চলিতে এক জায়গায় আসিয়া দেখিলাম, সেই বালুকারাশির মাঝখানে অদূরে একটি জলাশয়ের মত হইয়াছে---পদ্মা সরিয়া যাওয়ার পর সেইখানে জল বাঁধিয়া আছে।

সেই মরুবালুকাবেষ্টিত নিস্তরঙ্গ নিষুপ্ত নিশ্চল জলটুকুর উপরে একটি সুদীর্ঘ জ্যোৎস্নার রেখা মূর্চ্ছিতভাবে পড়িয়া আছে। সেই জায়গাটাতে আসিয়া আমরা দুইজনে দাঁড়াইলাম---মনোরমা কি ভাবিয়া আমার দিকে চাহিল; তাহার মাথার উপর হইতে শালটা হঠাৎ খসিয়া পড়িল।

আমি তাহার সেই জ্যোৎস্না বিকশিত মুখখানি তুলিয়া ধরিয়া চুম্বন করিলাম।

সেই সময় সেই জনমানবশূন্য নিঃসঙ্গ মরুভূমির মধ্যে গম্ভীর স্বরে কে তিনবার বলিয়া উঠিল ---"ও কে? ও কে? ও কে?"

কিম্বা---

গভীর রাত্রে কখন এক সময়ে বৃষ্টির ধারা এবং যাত্রার গান থামিয়া গেছে। ফণিভূষণ জানালার কাছে যেমন বসিয়া ছিল তেমনি বসিয়া আছে। বাতায়নের বাহিরে এমন একটা জগৎ-ব্যাপী নীরন্ধ্র অন্ধকার যে, তাহার মনে হইতেছিল যেন সম্মুখে যমালয়ের একটা অভ্রভেদী সিংহদ্বার, যেন এইখানে দাঁড়াইয়া কাঁদিয়া ডাকিলে চিরকালের লুপ্ত জিনিষ অচিরকালের মত একবার দেখা দিতেও পারে। এই মসীকৃষ্ণ মৃত্যুর পটে এই অতি কঠিন নিকষ পাষাণের উপর সেই হারানো সোনার একটি রেখা পড়িতেও পারে।

এমন সময় একটা ঠক্ ঠক্ শব্দের সঙ্গে সঙ্গে গহনার ঝম্ ঝম্ শব্দ শোনা গেল। ঠিক মনে হইল শব্দটা নদীর ঘাটের উপর হইতে উঠিয়া আসিতেছে। তখন নদীর জল এবং রাত্রির অন্ধকার এক হইয়া মিশিয়া গিয়াছিল। পুলকিত ফণিভূষণ দুই উৎসুক চক্ষু দিয়া অন্ধকার ঠেলিয়া ঠেলিয়া ফুঁড়িয়া ফুঁড়িয়া দেখিতে চেষ্টা করিতে লাগিল,---স্ফীত হৃদয় এবং ব্যগ্র দৃষ্টি ব্যথিত হইয়া উঠিল, কিছুই দেখা গেল না। দেখিবার চেষ্টা যতই একান্ত বাড়িয়া উঠিল অন্ধকার ততই যেন ঘনীভূত, জগৎ ততই যেন ছায়াবৎ হইয়া আসিল। প্রকৃতি নিশীথ রাত্রে আপন মৃত্যু নিকেতনের গবাক্ষ দ্বারে অকস্মাৎ অতিথি সমাগম দেখিয়া দ্রুত হস্তে আরও একটা বেশী করিয়া পর্দা ফেলিয়া দিল।

শব্দটা ক্রমে ঘাটের সর্ব্বোচ্চ সোপানতল ছাড়িয়া বাড়ীর দিকে অগ্রসর হইতে লাগিল। বাড়ীর সম্মুখে আসিয়া থামিল। দেউড়ী বন্ধ করিয়া দরোয়ান যাত্রা শুনিতে গিয়াছিল। তখন সে রুদ্ধ দ্বারের উপর ঠক্ ঠক্ ঝম্ ঝম্ করিয়া ঘা পাড়িতে লাগিল। যেন অলঙ্কারের শব্দে শব্দে একটি শক্ত জিনিষ দ্বারের উপর আসিয়া পড়িতেছে। ফণিভূষণ আর থাকিতে পারিল না। নির্ব্বাণ-দীপ কক্ষগুলি পার হইয়া অন্ধকার সিঁড়ি দিয়া নামিয়া রুদ্ধদ্বারের নিকট আসিয়া উপস্থিত হইল। দ্বার বাহির হইতে তালাবন্ধ ছিল। ফণিভূষণ দুই হাতে সেই দ্বার নাড়া দিতেই সেই সংঘাতে এবং তাহার শব্দে সে চমকিয়া জাগিয়া উঠিল। দেখিতে পাইল সে নিদ্রিত অবস্থায় উপর হইতে নীচে নামিয়া আসিয়াছিল। তাহার সর্ব্বশরীর ঘর্ম্মাক্ত, হাত পা বরফের মত ঠাণ্ডা এবং হৃৎপিণ্ড নির্ব্বাণোন্মুখ প্রদীপের মত স্ফুরিত হইতেছে। স্বপ্ন ভাঙ্গিয়া দেখিল বাহিরে আর কোন শব্দ নাই, কেবল শ্রাবণের ধারা তখনও ঝর্ ঝর্ শব্দে পড়িতেছিল এবং তাহারই সহিত মিশ্রিত হইয়া শুনা যাইতেছিল যাত্রার ছেলেরা ভোরের সুরে তান ধরিয়াছে।

যখন পড়ি তখন এ ভাষার আশ্চর্য্য ছন্দে তার ধ্বনির অপরূপ ইঙ্গিতময়তায় বিস্মিত না হয়ে পারি না।

রবীন্দ্রনাথের ভাষার গোড়ার দিকের এই দীর্ঘায়িত ছন্দ এখন অনেক বদলে গেছে বটে, কথ্য ভাষার জনতায় তাকে মিলিয়ে দিয়ে তিনি তার মধ্যে নতুন প্রাণ সঞ্চার করেছেন সত্য। তবু সেদিনের সেই গম্ভীর ধ্বনিময় ভাষা, যা না থাকলে 'নিশীথে', 'ক্ষুধিত পাষাণ', 'মণিহারা' প্রভৃতির মত অতিপ্রাকৃত অনুভূতির কাহিনী সার্থকই হ'ত না ব'লে মনে হয়,---তা আজো আমাদের মনে একটি মোহ সৃষ্টি ক'রে রেখেছে।

রবীন্দ্রনাথের গল্প সম্বন্ধে অনেক কিছু যে এর পর বলবার আছে সে কথা বলাই বাহুল্য। এই সংক্ষিপ্ত আলোচনায় তার প্রান্তটুকু একটু ছুঁয়ে যাবার চেষ্টা হয়েছে মাত্র।

# নির্জ্জন-বাস

কিছু দিন আগে, যাকে বলে হাওয়া বদলাতে অত্যন্ত নগণ্য একটি জায়গায় গেছলাম। জায়গাটি নগণ্য বলছি এই কারণে যে, সেখানে ট্রাম, মোটর ত নেই-ই এমন কি ঘোড়ার গাড়ী পর্য্যন্ত চলে না। না আছে সিনেমা, না আছে ব্যাঙ্ক, সনাতন একটি মুদির দোকান ছাড়া মনোহারী দোকান পর্য্যন্ত খুঁজে পাওয়া যায় না। মানুষের ভীড় নেই, গোলমাল নেই, জীবনের দুরন্ত প্রবাহে ক্ষণে ক্ষণে সেখানে কোন আবর্ত্তের সৃষ্টি হয় না।

মন্দাক্রান্তা চালে সেখানকার জীবন চলে। দিনে ও রাতে দুবার লোকাল ট্রেনের আনাগোনা সেখানকার একমাত্র উত্তেজনা। ঢেউ খেলান রাঙা মাটির তেপান্তরে হারিয়ে যাওয়া টালিতে ছাওয়া একটি ছোট ষ্টেশনে সবশুদ্ধ মিনিট দুইএর জন্যে একটু চাঞ্চল্য এনে চারটি কি বড় জোর পাঁচটি গাড়ীর মোড়ল একটি ছোট ইঞ্জিন একবার বুকখালি করা ডাক দিয়ে, একরাশ কালো ধোঁয়া ছেড়ে দূরের শালবন ঢাকা পাহাড়ের আড়ালে উধাও হয়ে যায়। তারপর দিগন্ত-জোড়া নিস্তব্ধতায় শুধু হয়ত একটা ঘুঘুর ডাক, পৃথিবীর হৃদ্‌স্পন্দনের মত থেমে থেমে কোথায় কোন কাঠুরের কুড়ুলের ঘা।

গুটি দশেক মাত্র বাড়ী এই ছোট ষ্টেশনটিকে ঘিরে প্রত্যেকে প্রায় বিঘে আষ্টেক জমিতে হাত-পা মেলে দাঁড়িয়ে আছে। বাড়ীগুলি কোনটিই নতুন নয়। বছর ত্রিশ আগে বাংলার ম্যালেরিয়া-প্রপীড়িত কয়েকজন স্বাস্থ্যান্বেষী সস্তা দেখে এখানে এসে বোধ হয় এই সব ছুটির ডেরা তৈরী ক'রে গেছলেন। সে সস্তার দিন তারপর শেষ হয়ে গেছে। আইন-কানুনও এ দেশের কড়া হয়েছে। স্বাস্থ্যান্বেষীদের উপনিবেশ তাই আর প্রসারিত হ'তে পারে নি। লীলা-নিকেতন, শান্তি-কুলায় প্রভৃতি কাব্যময় নামের গুটি দশেক বাড়ীর মধ্যেই সীমাবদ্ধ হয়ে আছে।

এই গুটি দশেক বাড়ী প্রায় সারা বৎসর খালিই থাকে। জন কয়েক মালী মরজি মাফিক তাদের তত্ত্বাবধান করে। তারপর পূজোর মাস সুরু হবার সঙ্গে সঙ্গে একটি দু'টি পরিবার সেখানে আসতে সুরু করে। শীতের কটা মাস বাড়ীগুলিতে একটু আধটু জীবনের চাঞ্চল্য দেখা যায়। ফাল্গুন চৈত্রে শিমূল বন ন্যাড়া হয়ে যাবার সঙ্গে সঙ্গেই সে চাঞ্চল্য আবার যায় মিলিয়ে।

আমি যখন সেখানে গেছলাম তখন শীত সবে পড়তে সুরু করেছে। বাড়ীগুলির অধিকাংশই খালি। প্রায় একেশ্বর হয়েই কিছু দিন তাই থাকতে পেরেছিলাম।

শহরে জীবনের উর্দ্ধশ্বাস ব্যস্ততা থেকে এরকম জায়গায় গেলে প্রথমটা সকলেরই যা হয় আমারও তাই হ'ল। শরীর কতদূর সবল তা বলতে পারি না কিন্তু মনে হ'ল সমস্ত মনটা যেন জুড়িয়ে গেছে। শহরের অবিরাম আবর্ত্তে যে সমস্ত স্নায়ুমণ্ডলী জট্ পাকিয়ে ছিন্ন ভিন্ন হয়ে গেছল, সেখানকার সুগভীর নির্জনতা যেন তাদের সমস্ত গ্রন্থি খুলে দিয়ে আবার সুস্থ ক'রে তুলল। সেখানকার নিস্তব্ধতা শুধু গোলমালের অভাব নয়, ইন্দ্রিয়গোচর একটা সুস্পষ্ট বস্তু। ভোরের বেলায় আঁকা বাঁকা পাহাড়ী নদীর ধারে বেড়াতে গিয়ে সেখানকার নির্জনতা যেমন উপভোগ করি, রাত্রে দীপহীন বারান্দার ওপর আরাম কেদারায় বসে থাকতে থাকতে নক্ষত্র খচিত আকাশ থেকে ক্ষরিত গাঢ় নিস্তব্ধতা সমস্ত হৃদয়কে যেন তেমনি স্নিগ্ধ শুচি ক'রে দিয়ে যাচেছ ব'লে অনুভব করি।

এই নির্জনতা ও স্তব্ধতা, জীবনের এই শান্ত মন্থর মধুর ছন্দ সকলকেই বোধ হয় দু'একদিনে বেশ অভিভূত ক'রে ফেলে। সারাক্ষণ হন্তদন্ত হয়ে ছোটা হাঁসফাঁস ক'রে মরা জীবনের বিরুদ্ধে মন হঠাৎ বিমুখ হয়ে ওঠে। আমারও তাই হ'ল।

মনে হ'ল এমন জায়গা থাকতে আর কোথাও থাকার কোন মানে হয় না। এই শান্ত নিরুপদ্রব পরিবেশের মাঝে প্রকৃতির সঙ্গে মধুর একটি ঘনিষ্ঠতা স্থাপনের সঙ্গে নিজেকে ভালো ক'রে উপলব্ধি করা

---এর চেয়ে বড় লক্ষ্য জীবনের আর কিছু হওয়া উচিত নয়। সঙ্গে সঙ্গে আরও অনেক কথাই মনে পড়ল---সংসারের কোলাহল থেকে সাধকদের দূরে সরে যাওয়ার কথা, প্রাচীন কালের তপোবনের আদর্শ, জীবনের নিত্যকার সংগ্রামের ক্লান্তি ও গ্লানি থেকে মুক্তি নেবার জন্যে মানুষের চিরকালের ব্যাকুলতা, সব কিছুরই সুর বুঝি আমার মনের সঙ্গে মেলান।

মনের এমন অবস্থায় ঠিক 'শান্তি-কুলায়' না হোক ওই গোছের একটা নামের কিম্বা সম্পূর্ণ বেনামী একটা বাসা গড়বার চেষ্টায় আশে পাশে জমির খোঁজ করতে বার হওয়া বোধ হয় অস্বাভাবিক নয়। জমির খোঁজ করতে গিয়েই দেবনাথ বাবুর সঙ্গে পরিচয়।

দেবনাথ বাবু প্রবাসী বাঙালীদের মধ্যে এখানকার একমাত্র স্থায়ী বাসিন্দা। সস্তার দিনে প্রচুর জমি কিনে তার ওপর তিনি বিরাট বাড়ী করেছেন, কাঁটাতারের বেড়াঘেরা তাঁর বহুদূর বিস্তৃত বাগানে সব রকমের চাষই তিনি সযত্নে ক'রে থাকেন। এ অঞ্চলের ওপর তাঁর অসীম প্রভাব, সব কিছুর খোঁজও তিনি রাখেন।

বয়সে প্রৌঢ় হ'লেও দেবনাথ বাবুর বেশ শক্ত সমর্থ চেহারা। মুখে একটি সৌম্য প্রশান্তি আছে। কথাবার্তা খুব কমই বলেন, যা বলেন তা বেশ ওজনে ভারী। জমি কিনে বাড়ী করতে চাই শুনে জিজ্ঞাসা করলেন,---কি জন্যে বাড়ী করতে চাই। মাঝে মাঝে বেড়াতে আসবার জন্যে, না স্থায়ীভাবে বসবাস করতে?

বল্লাম---স্থায়ীভাবেই যদি থাকি?

মনে হ'ল একটু হাসির আভাষ যেন তাঁর মুখে দেখা গেল। বল্লেন,---পারবেন বরাবর থাকতে?

কেন পারব না---ব'লে হঠাৎ এ জায়গার প্রশংসায় উচ্ছ্বসিত হয়ে উঠলাম।

শান্তভাবে আমার সমস্ত কথা শুনে তিনি যা বল্লেন, 'শান্তি-কুলায়' বা ওই গোছের কিছু এই নির্জনতার মধ্যে গড়বার বাসনা তাইতেই পরিত্যাগ ক'রে এলাম। পরিত্যাগ ক'রে এলাম শুধু তাঁর বৈষয়িক যুক্তি শুনে নয়, এলাম হঠাৎ এই কথাই উপলব্ধি ক'রে যে জীবনের নিত্যকার সংগ্রাম যত গ্লানিকরই হোক তা থেকে সম্পূর্ণভাবে কোথাও পালিয়ে বাঁচা যায় না। শ্রেণী-বিভক্ত সমাজে কয়েকজনের সুখ-সমৃদ্ধি-আলস্য-মন্থর অস্তিত্ব যেমন বহুর অভাবপীড়িত জীবনের ওপর দাঁড়িয়ে আছে, এই নির্জনতায় শান্ত নিরুপদ্রব জীবন-যাপনের নেপথ্যেও তেমনি বহু দিকের বহুকালের নিত্য-জাগ্রত উদ্যোগ-আয়োজন না থাকলে চলে না।

দেবনাথ বাবু হয়ত পৈতৃক বা স্বোপার্জিত সম্পদের জোরে এখানে রাজার হালে নিশ্চিন্ত অবসর যাপন করতে পারেন, আমি হয়ত এখানকার নির্জনতার লোভে বহুদিকের ব্যয় সংক্ষেপ করবার চেষ্টা করতে পারি, তবু আমাদের শান্ত নিরুপদ্রব জীবনের নেপথ্যে সংগ্রাম সব সময়েই চলছে। সে সংগ্রামের দায়টুকু বাদ দিয়ে শুধু সুবিধেটুকু ভোগ করবার জন্যে আমরা তার প্রতি চোখ বুজে থাকতে পারি মাত্র।

এই নির্জনতার যারা সত্যকার সন্তান তাদের জীবন শান্তও নয়, নিরুপদ্রবও না। ঢেউ খেলান প্রান্তরের খাঁজে খাঁজে ছবির মত যে সমস্ত মানুষের বসতি সাজান আছে জীবন-নাট্যের গতি সেখানে দ্রুত না হ'লেও সঙ্ঘর্ষময় আবর্তের সেখানে অভাব নেই। মানুষের ও মানুষের সঙ্গে প্রকৃতির সংগ্রাম সেখানে নিত্য প্রখর। আকাশ সেখানে নিষ্করুণ হয়ে অভিশাপ বর্ষণ করে, মাঠের চোখ জুড়োন শ্যামলতার অন্তরালে কোন অজানা 'ভিরাস' সর্ব্বনাশের বিষ ছড়ায়, পশু ও মানুষের মহামারী আসে অজ্ঞতা ও অসাবধানতার সুযোগ নিয়ে। ধর্ম্মের খাদ মেশান সামাজিক অর্থনৈতিক বিন্যাসের বহু যুগসঞ্চিত সংস্কার ও শৃঙ্খল গায়ে গায়ে জড়িয়ে তাদের জীবনে নিত্য নতুন আবর্তের সৃষ্টি করে। ক্ষীরু মিয়ার কাছে সস্তায় তরিতরকারী কি ভিখু গোয়ালার কাছে দুধ নেবার সময় তাদের জীবনের সংগ্রাম আমরা টের পাই না কিন্তু আমাদের নিশ্চিন্ত অবসর তাদের জীবনের দামেই কেনা।

# জর্জ্জিয়ান কবিতা

শুধু কবিতা কেন সাহিত্যের বা যে কোন শিল্পকলার ধারাকে প্রয়োজন মত যেমন খুসী কালের বন্ধনে ফেলে ভাগ করা যায় না। সাহিত্যের যুগান্ত হয় তার নিজের নিয়মে, বাইরের পঞ্জিকার তোয়াক্কা সে রাখে না।

জর্জিয়ান কবিতার কথা বলতে গিয়ে তেমন কোন মনগড়া যুগ দিয়ে কাব্যের ধারাকে কিন্তু ভাগ করার প্রয়োজন হয় না। এক কাব্য-যুগের সংক্রান্তি সেখানে সত্যই আশ্চর্য্যভাবে নূতন রাজত্বের আরম্ভের সঙ্গে মিলে গেছে। ১৯১০ খৃষ্টাব্দে সুইনবার্ণের মৃত্যুর সঙ্গে সুরু হয়েছে সম্রাট পঞ্চম জর্জের অভিষেক উৎসব।

সুইনবার্ণের মৃত্যুতেই যে ইংরাজি কাব্যের একটি গৌরবময় যুগ শেষ হয়েছে একথা বলাই বাহুল্য। সে যুগকে শুধু ভিক্টোরিয়ান যুগই আমরা বলব, কারণ সত্য কথা বলতে গেলে সেটা উনবিংশ শতাব্দীরই প্রসারিত বাহু বিংশ শতাব্দীর প্রথম দশককে গ্রাস ক'রে রেখেছে। প্রথম দশ বৎসরে নূতন শতাব্দী আপনাকে চেনবার অবসরই পায়নি, অদূর অতীতের চোখ ঝলসান মহিমায় এডওয়ারডিয়ান যুগ ভিক্টোরিয়ান যুগ থেকে নিজেকে বিচ্ছিন্ন করবার কথা ভাবতেই পারে নি।

কিন্তু জর্জিয়ান যুগ আরম্ভ হবার সঙ্গে সঙ্গে হাওয়া একেবারে গেল বদলে আশ্চর্য্যভাবে। জর্জিয়ান যুগ একেবারে নিজের বৈশিষ্ট্যে সুস্পষ্ট হয়ে দেখা দিলে। ব্যাপারটা যতটা মনে হয় তত বিস্ময়কর নয় মোটেও। কাব্যধারার এ পরিবর্ত্তন ছিল অবশ্যম্ভাবী। নিঃশব্দে অনেক দিন ধরে খাত খনন করা চলছিল। রাষ্ট্রীয় ও সামাজিক ঘটনার ভেতর ছিল এ পরিবর্ত্তনের নির্ভুল নির্দ্দেশ। কাব্যের স্রোত অকস্মাৎ নিজের খেয়ালে নতুন পথ নেয় নি।

জর্জিয়ান যুগের কাব্যে প্রথমে যে নতুন হাওয়া বইতে সুরু করল সে হাওয়া সুদূর সমুদ্রের। ইংলণ্ডের বিশাল সাম্রাজ্যের সুদূর সমস্ত সীমা থেকে সে হাওয়া এল প্রবলবেগে বয়ে। কাব্যে লাগল দুরন্ত এক দোলা, তার সঙ্গীতে নতুন এক উন্মাদনা, তার ছন্দে প্রচণ্ড বেগ।

প্রথম দৃষ্টিতে মনে হয় এ কাব্যের প্রধান বৈশিষ্ট্য হ'ল বিশালতা, বিষয়ের ও ছন্দের দক্ষতা আর নয়। নয় আর বাঁশীর মাধুর্য্য, এবার বিউগ্লের উদাত্ত ধ্বনি, পৌরুষ গর্ব্বে একটু কর্কশ কিন্তু সেইজন্যেই অপরূপ।

ইমার্স্যন লিখেছিলেন---The experience of each age requires a new confession and the world seems always wating for its poet.

ইংলণ্ড অন্তত নতুন যুগের কবির জন্যে সত্যি আসর সাজিয়ে বসেছিল; সে আসর তার বিশাল সাম্রাজ্যময় বিস্তৃত---আফ্রিকার গহন অরণ্য থেকে প্রশান্ত মহাসাগরের মনোরম দ্বীপপুঞ্জ পর্য্যন্ত তার পটভূমি। সে আসর অলঙ্কৃত করবে কে; কে বলতে পারে দৃপ্তকণ্ঠে What they know of England who only England know!

ইংলণ্ডের সাম্রাজ্যগর্ব্বের মূর্ত্তরূপ হয়ে দেখা দিলেন কবি রুডিয়ার্ড কিপলিং। এই ভারতবর্ষে তখনকার হুইলার প্রেসে বালির কাগজে ছাপা তাঁর প্রথম সঙ্গীত বিস্মৃতির বালুকালুপ্ত হয়ে রইলো না। সমস্ত সাম্রাজ্য সবিস্ময়ে তার ভেতর নিজেদের উল্লাসের অস্ফুট বাণী পেল খুঁজে! কিপলিংকে অজ্ঞাতবাস থেকে সোৎসাহে আবিষ্কার ক'রে তারা সাম্রাজ্যের কবিপদে অভিষিক্ত করলে রাতারাতি।

কবি হিসাবে কিপলিংএর আবির্ভাব যে এ যুগের সবচেয়ে বড় ঘটনা একথা কিছুতেই অস্বীকার করবার যো নেই। একাধারে তাঁর আবির্ভাবে ঘোষিত হয়েছে সাম্রাজ্যের যুগের পরিণতি ও নূতন কাব্যের যুগের সূচনা।

ইংলণ্ডের সাম্রাজ্য বিস্তারের সত্যকার কর্ম্মময় দিনে সাম্রাজ্যবাদী কোন শক্তিমান কবির আবির্ভাব হয়নি, সেদিন তার দরকারও ছিল না। অজানা দেশে প্রাণ হাতে নিয়ে যারা সেদিন দুর্গম পথে যাত্রা করেছে তাদের কাব্যে কান দেবার মত সময় ছিল কোথায়? সাম্রাজ্য প্রসারের দুর্ব্বার বেগ যখন শান্ত হয়ে এসেছে নিরাপদ শৃঙ্খলায় পৌঁছে তখনই অবসর হ'ল নিজের কীর্ত্তিকে সানন্দে স্মরণ করবার, অভিযানের উদ্দীপনায় নিঃশেষিত নেশা কাব্যে উঠল ফেনিয়ে। দূর সাগরে যারা পাড়ি দিয়েছিল তাদের সাগর অভিযানের শেষে ঘরে যাবার পথে চারণের কণ্ঠে উঠল গান।

সাম্রাজ্যবাদের চারণ হিসাবে কিপলিংকে স্বীকার করতে রাজী হ'লেও আধুনিক যুগের সূচনা তাঁর কাব্যে দেখা দিয়েছে একথা বিনা প্রতিবাদে কেউ কেউ বোধ হয় মেনে নিতে চাইবেন না। কবি হিসাবে কিপলিংএর সুনাম সত্যই ধোপে টেকেনি। তাঁর কাব্যে যে বিশালতার আভাষ পাওয়া গেছল তার সস্তাফাঁকি ধরা পড়ে গেছে কিছুদিনের মধ্যেই, ভেরীর আওয়াজে যারা সচকিত হয়ে উঠেছিল তারা আশাহত হয়ে আবিষ্কার করেছে যে, সে ভেরীর আওয়াজে গম্ভীর ধ্বনির পেছনে আছে অপরিণত একটি মন, শৈশবের অর্থহীন আত্মশ্লাঘার স্তর যে পার হ'তে পারে নি।

কিন্তু তবু জর্জিয়ান যুগের ওপর কিপলিংএর প্রভাব স্বীকার না ক'রে উপায় নেই। এ যুগ সম্বন্ধে একটি মজার কথা এই যে, যে দুজনের কাছ থেকে জর্জিয়ান কাব্য প্রথম প্রেরণা পেয়েছে, তাঁদের কাউকেই যথাযথভাবে শ্রেষ্ঠ জর্জিয়ান কবিদের তালিকায় ফেলা যায় না। হাউসম্যানকে ফেলা যায় না পঞ্জিকার হিসাবে আর কিপলিংকে ফেলা যায় না সত্যকার কবি-প্রতিভা তাঁর ভেতর মেলে না ব'লে। হাউসম্যান বিংশ শতাব্দীর কবি হ'লেও দেখা দিয়েছেন শতাব্দীর জন্মের আগে। ভিক্টোরিয়ান যুগের গৌরবময় সায়াহ্নে তাঁর নিঃসঙ্গ প্রতিভার যথার্থ মর্য্যাদা দেওয়া বোধ হয় সম্ভব হয় নি, তিনি সমধর্ম্মী সন্ধান পেয়েছেন জর্জিয়ান যুগে এসে। হাউসম্যান যদি নূতন কবিদের দীক্ষা-মন্ত্র দিয়ে থাকেন তাহ'লে কিপলিং তাদের দিয়েছেন ব্যঞ্জনার ভঙ্গি। সত্যকার কবি-প্রতিভার পরিচয় না থাকলেও ছন্দে তিনি যে নূতন দোলা দিয়েছেন, যে তীক্ষ্ণতা এনেছেন সহজ সজীব ভাষায়, ব্যঞ্জনার যে বলিষ্ঠ ভঙ্গিমা দেখিয়েছেন তা থেকে প্রথম দিকের সমস্ত কবিই জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে প্রেরণা লাভ করেছেন।

কিপলিংএর কবি খ্যাতির ফাঁকা ফানুষ যাঁরা সবচেয়ে সুনিপুণভাবে ফাসিয়ে দিয়েছেন তাঁরাও তাঁর সুরের নেশা এড়াতে পারেন নি।

চেষ্টারটন যখন লেখেন---

Before the Roman came to Rye
or out to severn strode
The rolling English drunkard
made the rolling English road.
A reeling road, a rolling road,
that rambles round the shire,
And after him the person ran,
the sexton and the squire;
A merry road, a mazy road,
and such as we did tread
The night we went to Birmingham
by way of Beachy head.

I knew no harm of Bonaparte
and plenty of the squire,
And for to fight the Frenchman,
I did not much desire,
But I did bash their baggonets
because they came arrayed
To straighten out the crooked road
and English drunkard made,
Where you and I went down the lane
with ale-mugs in our hands,
The might we went to Glastonbury
by way of Goodwin sands.

তখন বোঝা যায় শুধু ইংলণ্ডের রাস্তা নয়, কিপলিংএর রাস্তাও তিনি নিয়েছেন।

জর্জিয়ান যুগের গোড়ার দিকের কবিরা অল্প বিস্তর সকলেই কিপলিংএর রাস্তা নিয়েছেন। তাকে সংস্কার ক'রে তার মোড় অবশ্য তাঁরা ঘুরিয়ে দিয়েছেন অর্থহীন আত্মম্ভরিতার নীরস মরু থেকে সার্থক কাব্য-লোকের দিকে। কিপলিংএর ভেতর যে অসম্পূর্ণ ইঙ্গিত আছে তা মধুর উপলব্ধিতে পরিণত হয়েছে পরবর্ত্তী কবিদের কাব্যে। ফ্লেকারের The old shipsএর মত কবিতায়---

I have seen old ships sail like
swans asleep
Beyond the village which men
still call Tyre,
With leaden age o'er cargoed,
dipping deep
For Famagusta and the hidden sun
That rings black cyprus with a lake
of fire
And all those ships were certainly
so old
Who knows how oft with squat and
noisy gun
Questing brown slaves or Syrian
oranges
The pirate Genoese
Hell-raked then till they rolled
Blood, water, fruit and cropses
up the hold.
But now through friendly seas they
softly run,
Painted the mid-sea blue or
shore sea green
Still palterned with the vine and
grapes in gold.

পড়লে বোঝা যায় কিপলিংএর স্থলভ বর্ণাঢ্যতা কি অপরূপ পরিণতি লাভ করতে পারে। কিপলিংএর সামুদ্রিক কাব্যে লোণা-জলের যে বাস্তব স্বাদ আছে তা থেকেই জন মেসফিল্ড লেখবার প্রেরণা পেয়েছেন।

---The dockside loafers talked
on the quay
The day that she towed down to sea.
"Lord what a handsome ship she be!
Cheer her, sonny boys, threetimes
three!"
And the dock-side loafers gave her
a shout
As the red funnelled tug-boat towed
her out ;
They gave her a cheer as the custom is,
And the crew yelled "Take our
loves to biz---
'N' the bloody stay-at-homes!"
they said.
Hear the yarn of a sailor
An old yarn learned at sea.

কিন্তু কিপলিংএর প্রভাব বেশী দূর এগিয়ে আর খুঁজে পাওয়া যাবে না। নূতন যুগকে অতীতের বন্ধন ছিন্ন করবাব খানিকটা প্রেরণা তিনি দিয়েছেন, তাঁর আবির্ভাবে ভিক্টোরিয়ান যুগের শেষে ছেদ দেওয়া সহজ হয়েছে কিন্তু তার বেশী এখন কিছু হয় নি। জর্জিয়ান যুগকে যাঁরা সার্থক ক'রে তুলবেন তাঁদের প্রেরণার ধারা তখন অন্য উৎস থেকে তাঁরা সংগ্রহ করতে আরম্ভ করেছেন। মেসফিল্ড পর্য্যন্ত সমুদ্র থেকে ফিরেছেন ঘরে।

কিন্তু ঘরে ফিরলেও মেসফিল্ড, ফ্লেকার প্রভৃতি কবি নূতন যুগকে স্পষ্টরূপ দিতে পারেন নি।

ফ্লেকার, মেসফিল্ড ব্রীজেস জর্জিয়ান যুগের কবি সন্দেহ নেই, কিন্তু দিকপাল তাঁদের কাউকে বলতে বাধে। তাঁরা এ যুগের স্রোতে ভেসেছেন যে স্রোত সৃষ্টি করতে পারেন নি। এ যুগের সুস্পষ্ট বৈশিষ্ট্য প্রথম দেখা যায় হার্ডিতে। উচ্ছ্বাস ও উদ্বেল ভাবাবেগের তারল্যের পর হার্ডির কঠিন এমন কি খানিকটা রূঢ় প্রশান্তি প্রথমটা বুঝি একটু বিমূঢ়ই ক'রে দেয়! তাঁর কবিতা খানিকটা ভাস্কর্যের গা-ঘেঁষা, মসৃণ মার্বেলে নয়, কর্কশ গ্র্যানাইটে বলিষ্ঠ বাটালির ঘায়ে কোঁদা। কবিতার এই কঠিন পরিকল্পনা নিয়ে প্রথম সার্থক পরীক্ষা করেছেন হার্ডি। হার্ডির কবিতার কাঠিন্য খানিকটা হয়ত তাঁর দার্শনিক মতবাদের প্রতিফলিত রূপ কিন্তু সবটা নয়। কাব্যরচনার রীতিতেই তাঁর আছে পার্থক্য এবং সে রীতি রস সৃষ্টির পক্ষে কম মূল্যবান নয়।

রীতি নিয়ে জর্জিয়ান যুগের মত আর কোন যুগ বোধ হয় মাথা ঘামায় নি। কাব্য-সৃষ্টিতে রীতির এত বৈচিত্র্যও বুঝি আর কখন দেখা যায়নি। রীতি এবং রসকে এমন অচ্ছেদ্যভাবে মেলাতে, লক্ষ্য ও পথকে সমান মর্যাদা দিয়ে সার্থক করতে প্রথম জর্জিয়ান কবিরাই পেরেছেন। কথাটা বুঝি তবু ঠিক বলা হ'ল না। জর্জিয়ান কবিরা তার চেয়েও গিয়েছেন এগিয়ে, রীতিকে বুঝি তাঁরা প্রাধান্য দিয়েছেন সবচেয়ে বেশী, রীতিই রসকে সার্থক করে, পথই লক্ষ্যকে করে ধন্য এই বুঝি তাঁদের আবিষ্কার। তাঁদের আরেকটা আবিষ্কার বোধ হয় এই যে, শাশ্বত অচল সৌন্দর্য্য-লোক ব'লে কিছু নেই, রূপের নেই কোন নির্দ্দিষ্ট আদর্শ। আমাদের দৃষ্টিভঙ্গিই নিয়ত সৌন্দর্য্যকে রচনা ক'রে চলেছে, রচনা করছে অপ্রত্যাশিতভাবে অপরূপ উপকরণ থেকে।

এ যুগের নাতিপরিচিত একজন কবিও লিখতে পারেন---

Playing upon the hill three centaurs were
They lifted each a hoof! They stared at me!
And stamped the dust!
They stamped the dust! They snuffed upon the air!
And all their movements had the fierce glee
Of power, and pride and lust!
Of power and pride and lust!
Then with a shout,
They tossed their heads, and wheeled, and galloped round
In furious brotherhood!

জর্জিয়ান যুগে ছাড়া আর কোন সময়ে এ কবিতা যে রচিত হ'তে পারত না এ বিষয়ে কোন সন্দেহ নেই। অহৈতুক রসসৃষ্টির এ ধারণাই অন্য যুগে ছিল না। কোন সিটওয়েল সে যুগে লিখতে পারত না---

A glass of milk as white as your hand,
The foam of seas that lie on the land,
Their grass runs swift in the wind like a wave;
A cup of this foam:---and then I crave
Snow-bread that the hills have ground their gold to!
The cheap shepherdess replied,
Her words still born-- dead drowned by the roar.
A railway engine ran across the field
Galloping like a swift horse down the rails.
As it came quicker the window-panes rattled,
The roof shook side to side: all its beams trembled,
Thundering hoofs were upon us---
glass chariots.

জর্জিয়ান কবিদের এই মুহূর্ত্ত-বিলাসবাদ কবিতার ক্ষেত্রকে বিস্তৃত ক'রে দিয়েছে সত্য কিন্তু তবু রসিক-চিত্তের গভীর পিপাসা মেটার পক্ষে তা যথেষ্ট নয় একথা সসঙ্কোচে স্বীকার করতেই হয়। এই মুহূর্ত্ত-বিলাসবাদে অনেকখানিই যেন খাদ আছে, আমাদের মস্তিষ্কের তাতে যতটা সায়

আছে সমস্ত হৃদয়ের ততটা নয়। তার ভেতর নির্লিপ্ততার যে অহঙ্কার আছে সেটা অধিকাংশ সময়েই ভাণ করা। ভাণ যেখানে নেই সেখানে এ কবিতা কত অপরূপ যে হয়ে উঠতে পারে তার একটা উদাহরণ দেবার লোভ সম্বরণ করতে পারলাম না---লরেন্স যখন লেখেন :---

I can imagine in some other world
Primeval-dumb, far back
In that most awful stillness, that only gasped and hummed,
Humming birds raced down the avenues.
Before anything had a soul,
While life was a heave of Matter, half inanimate
This little bit chipped off in brilliance
And went whizzing through the slow, vast succulent stems
I believe there were no flowers then,
In the world where the humming birds flashed ahead of creation.
I believe he pierced the slow vegetable veins with his long beak.

তখন বুঝতে পারি কেমন ক'রে। এ কবিতা নিজের 'হবনির' আদর্শ নিজেই স্বতন্ত্রভাবে সৃষ্টি ক'রে তুলেছে, মুহূর্ত্তের দৃষ্টি কেমন ক'রে হয়েছে শাশ্বত।

জর্জিয়ান যুগের তারা গৌরব, তাঁদের ভঙ্গিতে আধুনিক যুগের বৈশিষ্ট্য আছে সত্য কিন্তু কোন বিশেষ বাদের মধ্যে নিজেদের তাঁরা আবদ্ধ রাখেন নি। লরেন্স, ইয়েটস্ ও ডে, লা মেয়ার বিংশ শতাব্দীর কবি কিন্তু একেবারে বিভিন্ন, প্রত্যেকের জগৎ তাঁদের আলাদা।

ডেলা মেয়ারের জগৎ অবাস্তব। পরীর পাখার চেয়ে হাল্কা কল্পনা আর রেশমের সুতোর চেয়েও সূক্ষ্ম সুর দিয়ে তৈরী। ডে, লা, মেয়ার তাঁর সবচেয়ে মোটা কলমেও এর চেয়ে স্থূল কিছু লিখতে পারেন না----

Isled in the mid-night air
Musked with the dark's faint bloom
Out into glooming and secret haunts
The flame cries 'come !'
Lovely in dye and fan,
A-tremble in shimmering grace
A moth from her winter swoon
Uplifts her face---------

ডেলা মেয়ারের অবাস্তব সূক্ষ্মতা কখন কখনও যদি বা নির্ভেজাল কিনা সন্দেহ হয়, ইয়েটসের কবি-প্রতিভার সামনে কোন কিছুর অবকাশ থাকে না। রসের সাধনায় পরম সিদ্ধি তাঁর লাভ হয়ে গেছে, বিচ্যুতি তাঁর হবার নয়।

ইয়েটস সুরের কবি। সে সুর পুরাতন এবং চিরন্তন। আধুনিক যুগ সেইখানে তাঁকে জয় করতে পারেনি। আধুনিক হলেও তাঁর আত্মীয়তা পৃথিবীর সমস্ত কালের রাখাল-কবিদের সঙ্গে, সভ্যতাপ্রাপ্ত মন আমাদের হয় তাঁর গানে সাড়া দেবে না, মন পরম তৃপ্তিতে যাবে জুড়িয়ে।

The Island dreams under the dawn
And great boughs drop tranquility ;
The peahens dance on a smooth lawn,
A parrot sways upon a tree,
Raging at his image in the enamelled sea.
Here we will moor our lonely ship
And wander ever with woven hands,
Murmuring softly lip to lip,
Along the grass, along the sands.
Murmuring how far away are the unquet lands.

সুরের ভাষার ও ভঙ্গির এ অকৃত্রিম ও অলৌকিক সারল্য উপভোগ করবার মত মনের অবিকৃত শক্তি আমাদের সব সময়ে থাকে কি?

ইয়েটসের মত লরেন্স শুধু কবিই নন, তার চেয়ে বেশী কিছু। নবযুগের মন্ত্রদাতা তিনি, বুদ্ধির অতীত চেতনায় দুরবগাহ অতলতায় জীবনের যে দুর্জ্ঞেয় অর্থ তিনি উপলব্ধি করেছেন তারই রহস্য-প্রকাশের দুরন্ত ব্যাকুলতা তাঁর সমস্ত রচনায়। আবেগের দুঃসহ উত্তাপে তাঁর ভাষা শব্দের লৌকিক অর্থ ছাড়িয়ে বহ্নিময় স্রোত হয়ে

উঠেছে। তাঁর কবিতা কাণে বাজে না, মর্ম্মে গিয়ে অনুভূত হয় জীবন্ত স্পর্শ রূপে।

সামাজিক নৈতিক কোন তত্ত্ব তিনি বহন ক'রে আনেন নি, প্রচলিত অর্থে তাঁর উপলব্ধিকে আধ্যাত্মিক বল্লে অবিচার করা হয়। বার্ত্তা তাঁর অভিনব। চেতনার সীমান্ত ছাড়িয়ে আমাদের সত্তার যে গহন গভীর অনাবিষ্কৃত প্রদেশ আছে, অনাদৃত হয়ে তারই সংবাদ তিনি এনেছেন। বুদ্ধির ক্ষীণ অনিশ্চিত আলোয় নয় সমগ্র সত্তার গভীর নির্দ্দেশে গাঢ় অতল অস্তিত্বের সাগর-স্রোতে আমাদের বাঁচতে হবে। সমস্ত সৃষ্টি সেই উপলব্ধিতে হবে রূপান্তরিত।

লরেন্সের নিজের যে হয়েছে সে বিষয়ে সন্দেহ নেই কিন্তু সত্য কথা বলতে গেলে সেই জন্যেই বোধ হয় লরেন্সের বাণী আমাদের কাছে একটু দুর্ব্বোধ। তিনি যেন আমাদের জগতের নন, আর কোন গ্রহের, জীবনের অজ্ঞাত কোন স্তরের লোক। তাঁর বাণী আমাদের স্পর্শ করে কিন্তু তাঁর সমস্ত অর্থ আমরা বুঝি না, অপরিচিত তার গাঁথুনি, অস্পষ্ট তার ইঙ্গিত। আমাদের মন আলোড়িত হয়ে ওঠে কিন্তু সমস্ত অর্থ তার কাছে প্রতিভাত হয় না।

তাঁর বাণী থেকে লরেন্সের কাব্য পৃথক করা যায় না। Humming birdএর মত কবিতাও তিনি লিখেছেন কিন্তু সেখানেও মনে হয় ভাষার উৎক্ষিপ্ত আবেগের তলায় আছে লোকোত্তর অদ্ভুত কোন দৃষ্টি আমরা যার কোন দিন নাগাল পাব না।

শুধু তাঁর দৃষ্টি নয়, তাঁর ভঙ্গি, তাঁর ভাষার গঠন পর্য্যন্ত বুঝি আলাদা। পরিচিত শব্দ তাঁর কলম থেকে কল্পনাতীত ইঙ্গিত নিয়ে বেরোয়।

We have bit no forbidden apple
Eve and I
Yet the splashes of day and night
Falling round us, no longer dapple
The same valley with purple and white
This is our own still valley
Our Eden, our home
But day shows it vivid with feeling
And the pallor of night does not tally
With dark sleep that once
Covered the ceiling.

পড়লে মনে হয় শুধু আত্মার অতলতা নয়, ভাষার গভীর স্তর ভেদ ক'রেও নূতন অর্থ তিনি বার ক'রে আনছেন।

জর্জিয়ান যুগ একা লরেন্সেই নিজেকে ধন্য মনে করতে পারত, কিন্তু লরেন্সকে নিজের বলতে তার বোধ হয় বাধে। লরেন্স যে এ যুগের সৃষ্টি নয়, প্রবাসীর মত তিনি যে আশাতীতভাবে এসে আবির্ভূত হয়েছেন এ কথা ভোলা সহজ নয়। জর্জিয়ান যুগ এতদিনে লরেন্সকে শ্রদ্ধা করতে শিখেছে কিন্তু দাবী করতে সাহস পায়নি।

জর্জিয়ান কবিতা লরেন্সকে সসম্মানে পাশ কাটিয়েই অগ্রসর হয়েছে। এলিয়ট, এজরা পাউণ্ডের মধ্য দিয়ে যে কবিতা খুঁজছে নূতন কাব্যাদর্শ। লরেন্সের শ্রান্তি নয়, মহাযুদ্ধের স্মৃতিই তার প্রেরণা।

জর্জিয়ান যুগকে যুদ্ধের চারটি রক্তাক্ত বৎসর যে ভাবে নাড়া দিয়ে গেছে তার স্মৃতি সত্যই ত ভোলবার নয়। গণ্য ও নগণ্য কবিদের দুর্ব্বল মুহূর্ত্ত-বিলাসবাদ সে বিপর্য্যয়ে কোথায় মিলিয়ে গেছে। পৃথিবী যেদিন বিধ্বস্ত ও আকাশ যেদিন অন্ধকার সেদিন নিরাশ্রয় মানুষকে প্রাণপণে বিশ্বাসের নূতন সম্বল জীবনের গভীর আশ্রয় খুঁজতে হয়েছে। বিংশ শতাব্দীর বৈজ্ঞানিক দৃষ্টি প্রথম যে মোহ-মুক্তি এনেছিল সেটা বাহ্যিক। তার খানিকটা দম্ভ আর খানিকটা বিলাস। সমস্ত আকাশ সেদিন সত্যই শূন্য হয়ে যায় নি। পুরাতন সৃষ্টিকে সেদিন শুধু নতুন নাম দেওয়া হয়েছিল হয়ত নতুন একটু ব্যাখ্যা। কিন্তু মৃত্যুর প্রলয় তাণ্ডবে যেদিন জীবনের সমস্ত ভিত্তি পর্য্যন্ত গেল ভেঙে গুঁড়ো হয়ে সেদিন রুপার্ট ব্রুকের মত কবির সমস্ত সত্তা মথিত ক'রে উঠল আর্ত্ত জিজ্ঞাসা---

How can we find ?
how can we rest ? how can
we, being Gods, win joy, or peace,
being man ?

We, the gaunt Zanies of a witless Fate,
Who love the unloving, and the lover hate,
Forget the moment ere the moment slips,
Kiss with blind lips that seek beyond the lips,
Who want, and know not what we want, and cry
With crooked mouths for Heaven, and throw it by.

জীবনের ধ্বংসস্তূপের মাঝে নিরাশ্রয় নিঃসম্বল আত্মার অসীম আকুতি প্রকাশ পেয়েছে নানা রূপে,---সুতীক্ষ্ণ আর্ত্তনাদে, অতল হতাশার আত্ম-বিদ্রূপে। কবিতার স্বপ্নময় মাধুর্য্য আর সৌষ্ঠবের দিকে দৃষ্টি দেবার কোথায় পায় অবকাশ। জীবন খুঁজছে নূতন ভিত্তি, কবিতা ও সেই সঙ্গে ভাষা ও ভঙ্গির কূল ভেঙে খুঁজছে নূতন পথ, নূতন ব্যঞ্জনার সমুদ্র-সঙ্গম।

সাগরের যে সুদূর কূলেই এলিয়টের কবি ও মানুষ হিসাবে জন্ম হোক এই বিধ্বস্ত সৃষ্টির শূন্য ভয়াবহ ঊষরতাই তাঁর প্রতিভাকে লালন করেছে।

We are the hollow men
We are the stuffed men
Leaning together
Headpiece filled with straw. Alas!
Our dried voices, when
We whisper together
Are quiet and meaningless
As wind in dry grass
Or rat's feet over broken glass
In our dry cellar

Shape without form, shade without colour
Paralysed force, gesture without motion;
Those who have crossed
With direct eyes, to death's other kingdom
Remember us---if at all---not as lost
Violent souls, but only
As the hollow men
The stuffed men.

এবং আধুনিক আর এক কবি এজরা পাউণ্ডের

"Empty are the ways,
Empty are the ways of this land
And the flowers
Bend over with heavy heads.
They bend in vain.
Empty are the ways of this land
Where lone
Walked once, and now does not walk
But seems like a person just gone!"

পড়লে একই সুরের আভাষ পাই---মনের নিছক নির্লিপ্ত সৌন্দর্য্য-লিপ্সা নয়, সমগ্র সত্তার ব্যাকুলতাই যার প্রেরণা। মানুষের হৃদয় আর মস্তিষ্ক একাকার হয়ে গেছে যুগান্তের প্রলয় মন্থনে। সহজ সরল ক'রে মনের নির্লিপ্ততায় আর কিছু দেখবার করবার শক্তি নেই। সুন্দরী রুষ নারী গ্রিস্‌চীন কিন্তু তাকে দেখেও আমাদের বলতে হয়---

Grishkin is nice: her Russian eye
Is underlined for emphasis
Uncorrected, her friendly bust
Gives promise of pneumatic bliss
The couched Brazilian jaguar
Compels the scampering marmoset
With subtle effluence of cat
Grishkin has a maisonette;

The leek Brazilian jaguar
Does not in its arboreal gloom
Distil so rank a feline smell
As Grishkin in a drawing-room

And even the Abstract Entities
Circumambulate her charm
But our lot crawls between dry ribs
To keep our metaphysics warm

নব যুগের মন্থন এখনও চলেছে। যেদিন তা থিতিয়ে যাবে সেদিন এই আলোড়ন থেকে কোন নতুন কাব্যাদর্শ কি ভাবে জাগ্রত হবে সে সম্বন্ধে ভবিষ্যদ্বাণী করবার ধৃষ্টতা আমাদের নেই।

সম্পূর্ণ